সটীকানুবাদম্

# কলাপব্যাকরণম্

## ( কাতন্ত্রম্ )

### পূর্ব্বার্দ্ধম্

সম্পূর্ণ-টীকা-পঞ্জী-কবিরাজ-ব্যাখ্যাসার-সানুবাদ-পরিশিষ্ট-
সূত্রবৃত্তি-টিপ্পনী-বিস্তৃত-বঙ্গানুবাদ-সমেত-

**সন্ধিবৃত্তি-**

টীকা-পঞ্জী-কবিরাজ-ব্যাখ্যাসার-বিদ্যাসাগর-কুলচন্দ্র-বিভক্তিতত্ত্বার্থবাদ-সমাসতত্ত্বার্থবাদ
তদ্ধিতপরিশিষ্ট-সানুবাদ-পরিশিষ্ট-সূত্রবৃত্তি-নানাবিধনব্যপ্রাচীন-
পত্রিকাটিপ্পনীসুবিস্তৃত-বঙ্গানুবাদ-সমেত-

**চতুষ্টয়বৃত্তি-**

স্বরূপম্

**অধ্যাপকপ্রবর-শ্রীমদ্গুরুনাথবিদ্যানিধি-ভট্টাচার্য্যেণ**
সম্পাদিতম্




কলিকাতা—নিবেদিতালেন-স্থিত-সংস্কৃতবিদ্যালয়তঃ
**শ্রীজানকীনাথকাব্যতীর্থ-ভট্টাচার্য্যেণ প্রকাশিতম্।**
অষ্টমসংস্করণম—বঙ্গাব্দাঃ ১৩৩২।

---

মূল্য—ছয় টাকা।
স্বর্ণাক্ষরে সুদৃঢ় বাঁধাই ৬॥০

প্রাপ্তিস্থান :—

ছাত্র-পুস্তকালয়,

( স্থাপিত ১৩০১ সন )

নিবেদিতালেন, বাগ্‌বাজার, কলিকাতা।

এই পুস্তকালয়ে যাবতীয় সংস্কৃত ও বাঙ্গালা কাব্য, ব্যাকরণ, দর্শন, অভিধান, পুরাণ, জ্যোতিষ, কবিরাজী, ছন্দঃ, তন্ত্র, ধর্ম্মগ্রন্থ, বৈষ্ণবগ্রন্থ, উপনিষদ্, রামকৃষ্ণ ও বিবেকানন্দসম্বন্ধীয়গ্রন্থ, কৃত্তিবাসীরামায়ণ, কাশীদাসী-মহাভারত, নাটক, নভেল প্রভৃতি পাওয়া যায়। মূল্য ন্যায্য। ব্যবহার প্রীতিপ্রদ, পরীক্ষা প্রার্থনীয়।

## কলাপ-ব্যাকরণ—পূর্ব্বার্দ্ধ।

| | | |
|---|---|---|
| প্রথমসংস্করণ | শকাব্দাঃ | ১৮২২ |
| দ্বিতীয় " | " | ১৮২৫ |
| তৃতীয় " | " | ১৮২৯ |
| চতুর্থ " | " | ১৮৩১ |
| পঞ্চম " | " | ১৮৩৫ |
| ষষ্ঠ " | " | ১৮৩৮ |
| সপ্তম " | " | ১৮৪২ |
| অষ্টম " | " | ১৮৪৭ |

Printed by PARIKSHIT CHARAN GUPTA,
KAMALA PRINTING WORKS,
3, Kasi Mitra Ghat Street, Calcutta.

# অষ্টম সংস্করণের নিবেদন।

৺বিশ্বনাথের কৃপায় ও সহৃদয় গ্রাহক-বর্গের সহানুভূতিতে পূর্ব্বসংস্করণের পুস্তক অল্পদিন মধ্যেই নিঃশেষিত হওয়ায় কলাপ-ব্যাকরণ পূর্ব্বার্দ্ধ অষ্টম সংস্করণ প্রকাশিত হইল। পুস্তক নিঃশেষ হওয়ার সঙ্গে সঙ্গেই বহু অনুগ্রাহক গ্রাহক সত্বর পুনঃসংস্করণ প্রকাশের জন্য আমাদিগকে অনুরোধ করিয়া ছিলেন এবং যথা সময় পুস্তক না পাওয়াতে অনেকে বিরক্তি প্রকাশও করিয়াছেন। কিন্তু আমরা সটীকানুবাদ সুবৃহৎ মুগ্ধবোধ-ব্যাকরণের এবং কলাপ ব্যাকরণপরার্দ্ধের ( আখ্যাত ও কৃদ্বৃত্তির ) সপ্তম সংস্করণ মুদ্রণে বিব্রত থাকায় পুস্তক প্রকাশে কিঞ্চিৎ বিলম্ব ঘটিয়াছে আশা করি—অনুগ্রাহক গ্রাহকগণ ত্রুটি মার্জ্জনা করিবেন। এই সংস্করণেও প্রাচীন হস্তলিখিত টীকাদি পুস্তকের সাহায্যে অতি যত্নের সহিত সমগ্র পুস্তক সংশোধন করিতে ত্রুটি করি নাই এবং মুদ্রণাদি ও পূর্ব্বসংস্করণ অপেক্ষা প্রীতিপ্রদ হইয়াছে। পরন্তু কাগজ এবং মুদ্রণোপকরণ দ্রব্যাদির মূল্য অত্যধিক বৃদ্ধি হওয়ায় নিতান্ত দুঃখিতচিত্তে মূল্য ও কিঞ্চিৎ বর্দ্ধিত করিতে ( বোর্ড বাঁধাই ৬৲ স্বর্ণাক্ষরে সুদৃঢ় বাঁধাই ৬৷৹ টাকা ) বাধ্য হইলাম। সুবিবেচক অনুগ্রাহক গ্রাহকগণ অবস্থা বুঝিয়া অসন্তুষ্ট হইবেন না এরূপ ভরসা করি।

এস্থলে ইহাও উল্লেখ্য যে—সংস্কৃত সাহিত্য পরিষদাচার্য্য প্রতিভাবান্ সুকবি প্রিয়দর্শন মদীয় কনিষ্ঠ সোদরোপম শ্রীযুক্ত কালীপদকাব্য-ব্যাকরণ-তর্কতীর্থ তর্কাচার্য্য-বিদ্যাবারিধি এবং সুহৃদ্বর সুপণ্ডিত শ্রীযুক্ত গোবিন্দচন্দ্র কাব্যতীর্থ বিদ্যাভূষণ প্রুফ্ সংশোধন বিষয়ে বিশেষ সাহায্য করিয়াছেন এ উপকার চিরস্মরণীয়। ইতি—

গুরুধাম
নিবেদিতালেন, কলিকাতা।
উত্তরায়ণ—সংক্রান্তি, শক ১৮৪৭।

আশ্রব—প্রকাশক

# কৃতজ্ঞতা প্রকাশ।

১৩০১ বঙ্গাব্দে শুভক্ষণে পণ্ডিতাগ্রগণ্য অধ্যাপকপ্রবর-গুরুনাথবিদ্যানিধি ভট্টাচার্য্য মহাশয় কলাপ-ব্যাকরণ-সংস্কারে হস্তক্ষেপ করিয়া ছিলেন। তৎ সম্পাদিত পুস্তক সংস্কৃত শিক্ষা জগতের যে কিরূপ অসামান্য উপকার সাধন করিয়াছে তাহা সুধীবর্গের অবিদিত নহে। সুখের বিষয় গুণগ্রাহী শিক্ষিত সমাজও তাঁহার অগাধ পাণ্ডিত্য প্রাণপাত পরিশ্রম ও অজস্র অর্থ ব্যয়ের যথোচিত পুরস্কার প্রদান করিতে কৃপণতা প্রকাশ করেন নাই। ২৪ পরগণা, নদীয়া, যশোহর, খুলনা, মুর্শিদাবাদ, রংপুর, দিনাজপুর, রাজসাহী বগুড়া, ফরিদপুর, ঢাকা, ময়মনসিংহ, ত্রিপুরা, নোয়াখালী, চট্টগ্রাম, শ্রীহট্ট, আসাম, কাছাড় যেখানে যেখানে কলাপ-ব্যাকরণের পঠন পাঠন প্রচলিত আছে সর্ব্বত্রই তৎসম্পাদিত পুস্তকের একাধিপত্য। এমন কি ব্রহ্মদেশ সিংহল প্রভৃতি সুদূরদেশেও উক্ত পুস্তক সমাদৃত হইয়াছে। তাঁহার অনুবাদ-মাহাত্ম্যে বহু নূতন নূতন স্থানে কলাপ ব্যাকরণের অধ্যয়ন অধ্যাপন আরম্ভ হইয়াছে। প্রকৃত পক্ষে উক্ত মহাত্মার প্রচারিত বঙ্গানুবাদের অভিনব প্রণালী সংস্কৃত শিক্ষা জগতে যুগান্তর আনয়ন করিয়াছে ইহা অত্যুক্তি নহে। তদীয় পুস্তক সম্পাদন শৈলীই অধুনাতন সংস্কৃত পুস্তক প্রকাশকের আদর্শ স্বরূপ হইয়াছ। ইহা সামান্য শ্লাঘার পরিচায়ক নহে। সার্থক তাঁহার অধ্যয়ন অধ্যাপন। সার্থক তাঁহার লেখনী ধারণ! বিদ্যানিধি-সম্পাদিত পুস্তকাবলী সংস্করণের পর সংস্করণ বিক্রয় দর্শনে ঈর্ষান্বিত ব্যক্তিগণ অনুকরণ-প্রবৃত্তি দমন করিতে পারে নাই। তাহারা সরলপ্রাণ সহৃদয় গ্রাহক বর্গকে প্রতারিত করিবার জন্য বিদ্যানিধি সম্পাদিত পুস্তকাবলীর, তৎ প্রতিষ্ঠিত "ছাত্র পুস্তকালয়ে"র এমন কি তৎ প্রচারিত বিজ্ঞাপনের পর্য্যন্ত নানা বেশে নানারূপে অনুকরণ করিতে ত্রুটি করে নাই ও করিতেছেনা। কিন্তু অনুগ্রাহক গ্রাহকগণের গুণগ্রাহিতারফলে এ পুস্তকও বহুবার মুদ্রিত হইয়া এ পর্য্যন্ত মোট ১০০০০ দশহাজার বিক্রীত হইয়া গিয়াছে—পরশ্রীকাতর ও বিজ্ঞাপণ সর্ব্বস্ব উচ্ছিষ্টভোজী হীনচরিত্র-বিশিষ্ট নকলবাগীশ ব্যবসায়িগণের সমস্ত কৌশল সমস্ত চেষ্টাই ব্যর্থ হইয়া যাইতেছে তজ্জন্য আমাদের পৃষ্ঠপোষক বিদ্যার্থী ও অধ্যাপক গণের নিকট অসীম কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি। ইতি শম্

গুরুধাম
শক ১৮৪৭।

একান্ত অনুগত—
শ্রীজানকীনাথ শর্ম্মা (কাব্যতীর্থ)

# ভূমিকা।

পৃথিবীতে যত প্রকার ভাষা প্রচলিত আছে, তন্মধ্যে সংস্কৃত ভাষা যে সর্ব্বোৎকৃষ্ট ও সর্ব্বপ্রাচীন ইহা সর্ব্ববাদিসম্মত। শাস্ত্রকারগণ বলিয়াছেন,—"সংস্কৃতং নাম দৈবী বাগ্-ন্বাখ্যাতা মহর্ষিভিঃ।" সংস্কৃত দেবতাদিগের ভাষা, সুতরাং ইহা স্বর্গীয় ভাষা। এই স্বর্গীয় বস্তুর প্রসাদে আর্য্যগণ আজও জগতে অসীম সৌভাগ্যশালী ও পুণ্যবান্ বলিয়া কীর্ত্তিত হইতেছেন। এই অতুল ঐশ্বর্য্যসম্পন্ন সংস্কৃত ভাষায় জ্ঞানলাভের প্রকৃষ্ট উপায়—ব্যাকরণ। ইদানীং প্রচলিত ব্যাকরণের মধ্যে পাণিনি সর্ব্বশ্রেষ্ঠ ও প্রাচীন, তাহার পরেই কলাপ-ব্যাকরণের আসন।

এই কলাপের প্রণেতা মহর্ষিকল্প শর্ব্ববর্ম্মাচার্য্য। আচার্য্যপ্রবর সন্ধি হইতে আখ্যাত-পর্য্যন্ত সূত্রময় কলাপ-ব্যাকরণ রচনা করেন। এ বিষয়ে একটী বিস্ময়জনক ইতিবৃত্ত আছে। কলাপচন্দ্রের প্রারম্ভে মহামহোপাধ্যায় সুষেণ বিদ্যাভূষণাচার্য্য "রাজা কশ্চিন্মহিষ্যা" ইত্যাদি শ্লোকে তাহার উল্লেখ করিয়াছেন। এই বৃত্তান্ত "কথাসরিৎসাগর" নামক পুস্তকের ষষ্ঠ ও সপ্তম তরঙ্গে লিখিত আছে, আমরা অতি সংক্ষেপে তাহা লিপিবদ্ধ করিলাম। বৃত্তান্তটী এই;—পুরাকালে অন্যূন দুই সহস্র বৎসর পূর্ব্বে উজ্জয়িনীপতি রাজা সাতবাহন এক দিবস তাঁহার মহিষী ও অন্যান্য রাণীগণের সহিত সরোবরে জলক্রীড়া করিতেছিলেন। বহু সময় জলক্রীড়ায় রমণীগণ অত্যন্ত শ্রান্ত ক্লান্ত হইয়া পড়েন। * * * এই সকল রমণীর মধ্যে মহিষী মহাবিদুষী ছিলেন, সংস্কৃত ভাষায় ইহাঁর বিলক্ষণ অভিজ্ঞতা ছিল। ইনি জলসেচন সহ্য করিতে না পারিয়া নরপতিকে সংস্কৃত ভাষায় বলিলেন—"মোদকং দেহি দেব!" অর্থাৎ মহারাজ! আর জল বিক্ষেপ করিবেন না।

সংস্কৃতভাষায় সাতবাহনের ততদূর অভিজ্ঞতা ছিল না, সুতরাং তিনি মহিষীর এই সংস্কৃত বাক্যের অর্থ বুঝিয়া উঠিতে পারিলেন না। তিনি "মা উদকং" না বুঝিয়া, বুঝিলেন—"মোদকং" (লাড়ু)। অনন্তর রাজা জনৈক পরিচারিকা দ্বারা কতকগুলি মোদক আনাইয়া দিলেন। বিদুষী মহিষী স্বামীর মূর্খতা দেখিয়া অনুতপ্ত হৃদয়ে বলিলেন—"মহারাজ! আপনি সংস্কৃত ভাষায় এত অনভিজ্ঞ, তাহা আমি পূর্ব্বে জানিতাম না, আমি আপনাকে জলসেচন করিতে নিষেধ করিয়াছি,—মোদক আনিতে বলি নাই। আর এই কি মোদক ভক্ষণ করিবার সময়?"

অন্যান্য রমণীগণ রাজার এইরূপ মূর্খতার পরিচয় পাইয়া হাসিয়া উঠিলেন। রাজা, স্ত্রীলোকের নিকট মূর্খ বলিয়া প্রতিপন্ন হইলেন, লজ্জায় ঘৃণায় তাঁহার আর বাক্যস্ফূর্ত্তি হইল না, তিনি কোন কথা না বলিয়া একেবারে অন্তঃপুরে প্রবেশপূর্ব্বক নিভৃত কক্ষের আশ্রয় লইলেন। তাঁহার আর রাজকার্য্য ভাল লাগিল না। তিনি এই অপমানে মর্ম্মপীড়িত হইয়া দিন দিন ক্ষীণ হইতে লাগিলেন। * * * শর্ব্ববর্ম্মাচার্য্য ও গুণাঢ্য নামে নানাশাস্ত্রপারদর্শী ব্রাহ্মণদ্বয় রাজার প্রধান মন্ত্রী ছিলেন। এই সময়ে রাজার রাজকার্য্যে মনোযোগের অভাবে

রাজ্যমধ্যে নানা বিশৃঙ্খলা উপস্থিত হইতে দেখিয়া ইঁহারা ইতস্ততঃ চিন্তা করিতে লাগিলেন—রাজার সহসা এরূপ বিষয়-বৈরাগ্য কেন উপস্থিত হইল ? ক্রমে মন্ত্রিদ্বয়, কারণ-অনুসন্ধানে রাজার পূর্ব্বোক্তরূপ অপমানের কথা শুনিয়া অনতিবিলম্বে অন্তঃপুরে প্রবেশ করিয়া দেখিলেন,—রাজা বিষন্নমনে যেন কি চিন্তা করিতেছেন। রাজাকে জিজ্ঞাসা করিয়াও তাঁহারা তাহার কোন উত্তর পাইলেন না। এই সময় প্রত্যুৎপন্নমতি শর্ব্ববর্ম্মাচার্য্য বলিলেন,—মহারাজ! আপনি আমাকে প্রায়ই বলিতেন—"আমাকে শ্রুতিধর করিয়া দিন।" নানা কারণে তাহা এতদিন ঘটিয়া উঠে নাই, অদ্য আমি একটী শুভ স্বপ্ন দেখিয়াছি, সেই স্বপ্ন-বিবরণ জানাইবার জন্যই আজ আপনার নিকট উপস্থিত হইয়াছি।

স্বপ্নটীর মর্ম্ম এই—"যেন আমি কোন শিষ্যকে অধ্যয়ন করাইতেছি, এমন সময় একটী সুন্দর পদ্মফুল আকাশ হইতে ভূতলে পতিত হইল। অনন্তর কোন এক স্বর্গীয় কুমার সেই পদ্মটী হাতে লইয়া প্রস্ফুটিত করিল। পরে সেই পদ্ম হইতে এক শ্বেতাম্বরপরিধানা দিব্য নারীমূর্ত্তি বহির্গত হইয়া আপনার মুখকমলে প্রবেশ করিলেন। মহারাজ! এই রমণী আর অন্য কেহ নহেন, ইনি সেই নিখিলজ্ঞানদায়িনী ভগবতী সরস্বতী।"

স্বপ্নবৃত্তান্ত শ্রবণ করিয়া রাজার হৃদয়কালিমা কথঞ্চিৎ অন্তর্হিত হইল, তিনি এইবার জিজ্ঞাসা করিলেন—'মহাত্মন্! যদি ভালরূপ শিক্ষা করা যায়, তবে কত দিনে মানুষ পাণ্ডিত্যলাভে সমর্থ হইতে পারে? গুরুদেব! বলিব কি, সংস্কৃতভাষায় অনভিজ্ঞতাই আমার এই বিষাদের কারণ, অপর কিছুই নয়'; এই বলিয়া আমূল পূর্ব্ববৃত্তান্ত জ্ঞাপন করিলেন। তখন গুণাঢ্য বলিয়া উঠিলেন,—'মহারাজ! দ্বাদশবর্ষকাল অধ্যয়ন করিলে, আপনাকে সংস্কৃত শাস্ত্রে সম্যক্ ব্যুৎপন্ন করিয়া দিতে পারি।' ইহা শুনিয়া দয়ার সাগর আচার্য্যপ্রবর শর্ব্ববর্ম্মা বলিলেন—'মহারাজ! আপনার সুখলালিত দেহ, এত অধিক দিন আপনি পরিশ্রম করিতে অসমর্থ, অতএব আপনার একান্তই যদি পাণ্ডিত্যলাভে ইচ্ছা হইয়া থাকে, তবে আপনাকে আমি ছয়মাসের মধ্যেই শাস্ত্রে অভিজ্ঞ করিয়া দিতে পারি।' শর্ব্ববর্ম্মার এই কথায় ক্রুদ্ধ হইয়া গুণাঢ্য বলিলেন—"আপনি যাহা বলিতেছেন তাহা অসম্ভব, আপনি যদি ছয় মাসের মধ্যে মহারাজকে পণ্ডিত করিয়া দিতে পারেন, তবে আমি যে সকল ভাষা শিক্ষা করিয়াছি, তাহা পরিত্যাগ করিব।" গুণাঢ্যের কথা শুনিয়া শর্ব্ববর্ম্মাও বলিলেন,—"যদি আমি ইঁহাকে ছয় মাসের মধ্যে বিদ্বান্ করিয়া দিতে না পারি, তবে চিরকাল আপনার পাদুকা বহন করিয়া বেড়াইব।"

গুণাঢ্য ও শর্ব্ববর্ম্মা উভয়ে এইরূপ প্রতিজ্ঞাবদ্ধ হইয়া স্ব স্ব গৃহে প্রত্যাগমন করিলেন। এদিকে সাতবাহনন্দন সিংহগুপ্ত পিতার এইরূপ মনোবেদনার কথা শুনিয়া, রাজধানীর অদূরস্থ চণ্ডিকা দেবীর মন্দিরে প্রবেশপূর্ব্বক পিতার মনোবেদনা দূর করিবার জন্য কঠোর তপস্যা আরম্ভ করিলেন। অচিরে চণ্ডিকার প্রীতিসাধনকামনায় নিজের শিরশ্ছেদ করিয়া বলিদান করিতে উদ্যত হইলে, ভগবতী চণ্ডী দেবী প্রীতা হইয়া সিংহগুপ্তের সম্মুখে উপস্থিত হইলেন এবং "শীঘ্রই তোমার অভীষ্ট পূর্ণ হইবে" এরূপ বর প্রদান করিয়া অন্তর্হিত

হইলেন। রাজা সিংহগুপ্তের মুখে, চণ্ডীদেবীর এইরূপ প্রসন্নতার কথা শুনিয়া আরও আশ্বস্ত হইলেন। এদিকে শর্ব্ববর্ম্মাও তাঁহার দুরূহ প্রতিজ্ঞা রক্ষার জন্য চিন্তা করিতে লাগিলেন। অবশেষে অনেক ভাবিয়া চিন্তিয়া স্থির করিলেন যে, দৈবী শক্তি ভিন্ন এ বিষয়ে সফলকাম হওয়ার উপায় নাই। ব্রাহ্মণহৃদয় দয়ার আধার, পরের মঙ্গলার্থ সর্ব্বদাই উন্মুক্ত। শর্ব্ববর্ম্মা গৃহ পরিত্যাগ করিয়া গহন অরণ্যে প্রবেশপূর্ব্বক বায়ুভক্ষণে ভগবান্ কার্ত্তিকেয়ের উপাসনা করিতে আরম্ভ করিলেন। শর্ব্ববর্ম্মার কঠোর তপস্যায় কার্ত্তিকেয় প্রসন্ন হইয়া তাহার সম্মুখে আসিয়া উপস্থিত হইলেন এবং "বৎস! তোমার মনোঽভীষ্ট সিদ্ধ হউক" এই বলিয়া তাঁহাকে বরপ্রদান করিলেন। বরপ্রদানানন্তর ভগবান্ কার্ত্তিকেয় "সিদ্ধো বর্ণসমাম্নায়ঃ" এই সূত্রটী উচ্চারণ করিলেন; তৎশ্রবণে শর্ব্ববর্ম্মাও মনের আবেগবশতঃ "তত্র চতুর্দ্দশাদৌ স্বরাঃ" এই সূত্রটী উচ্চারণ করিয়া ফেলিলেন। অনন্তর কার্ত্তিকেয় বলিলেন—তুমি আমার কথায় বাধা দিয়াছ, অতএব আমি আর কোন সূত্র উচ্চারণ করিব না, যদি তুমি কিছু না বলিতে, তবে আমার মুখ হইতে উচ্চারিত হইয়া ক্রমে ইহা পাণিনিবিজয়ী এক বৃহদাকার ব্যাকরণে পরিণত হইত; যাহা হউক, ইহাতেই তোমার উদ্দেশ্য সিদ্ধ হইবে; কিন্তু ইহা ঈষত্তন্ত্র অর্থাৎ "কাতন্ত্র" নামে পরিচিত হইবে এবং আমার বাহন ময়ূরের পুচ্ছের নামানুসারে ইহার আর একটী নাম হইবে—"কলাপ"।

"অথাসৌ ভগবান্ সাক্ষাৎ ষড়্ভিরাননপঙ্কজৈঃ।
"সিদ্ধো বর্ণসমাম্নায়—" ইতি সূত্রমুদৈরয়ৎ ॥ ১০ ॥
তচ্ছ্রুত্বৈব মনুষ্যত্বসুলভাচ্চাপলাদ্বত।
উত্তরং সূত্রমপ্যূহ্য স্বয়মেব ময়োদিতম্ ॥ ১১ ॥
অথাব্রবীৎ স মাং দেবো নাবদিষ্যঃ স্বয়ং যদি।
অভবিষ্যদিদং শাস্ত্রং পাণিনীয়োপমর্দ্দকম্ ॥ ১২ ॥
অধুনা স্বল্পতন্ত্রত্বাৎ কাতন্ত্রাখ্যং ভবিষ্যতি।
মদ্বাহনকলাপস্য নাম্না কালাপকং তথা ॥ ১৩ ॥"

কথাসরিৎসাগরে ষষ্ঠতরঙ্গে।

অবশেষে ভগবান্ কার্ত্তিকেয় বলিলেন—তোমার রাজা সাতবাহন, পূর্ব্বজন্মে কৃষ্ণনামক জনৈক ঋষি ছিলেন. ইনি এক দিন একটী ঋষি-কন্যাকে দেখিয়া কামাতুর হন, তজ্জন্য ঋষি-শাপে ইনি মানবজন্ম প্রাপ্ত হইয়া রাজা হইয়াছেন ও সেই ঋষিকন্যা ইঁহার মহিষীরূপে জন্মগ্রহণ করিয়াছেন। এখন তুমি রাজার নিকট উপস্থিত হওয়ামাত্র তাঁহার সমস্ত পূর্ব্বস্মৃতি জাগরূক হইবে।

শর্ব্ববর্ম্মা এইরূপে কার্ত্তিকেয়ের নিকট বরলাভ করিয়া তাঁহার আদেশানুসারে রাজধানীতে উপস্থিত হইলেন এবং রাজাও আচার্য্যকে দেখিবামাত্র সংস্কৃত ভাষায় তাঁহার সহিত কথা কহিয়া উঠিলেন। ক্রমে সমস্ত শাস্ত্রজ্ঞান যেন তাঁহার প্রাক্তনজন্মার্জ্জিত বিদ্যার ন্যায় তাঁহাকে আশ্রয় করিল।

শর্ব্ববর্ম্মাচার্য্যের একটু অনবধানতানিবন্ধন কার্ত্তিকেয়ের অভিশাপে কলাপব্যাকরণ কাতন্ত্র (ক্ষুদ্র গ্রন্থ) হইলেও, মহামতি আচার্য্যপ্রবরের রচনা-চাতুর্য্যে ইহা অতি প্রাঞ্জল হইয়াছে, এবং একটী সূত্রও "অল্পাক্ষরমসন্দিগ্ধং সারবদ্‌গূঢ়নির্ণয়ম্। নির্দোষং হেতুমত্তুল্যং সূত্রমিত্যুচ্যতে বুধৈঃ॥" এই লক্ষণের বহির্ভূত হয় নাই। শর্ব্ববর্ম্মা নিজ বুদ্ধিবলে পাণিনীয় 'অর্থবদধাতুরপ্রত্যয়ঃ প্রাতিপদিকং' 'কৃত্তদ্ধিত-সমাসাশ্চ' ইত্যাদি সূত্রের স্থলে "ধাতুবিভক্তিবর্জ্জমর্থবল্লিঙ্গং" এই একটীমাত্র সূত্র দ্বারা লিঙ্গসংজ্ঞা সিদ্ধি এবং "ধ্রুবমপায়েঽপাদানম্, ভীত্রার্থানাং ভয়হেতুঃ, আখ্যাতোপযোগে, চলমচলঞ্চ, জুগুপ্সাবিরামেত্যাদি, জনিকর্ত্তুঃ প্রকৃতিঃ, ভুবঃ প্রভবঃ" এইরূপ বহু সূত্রস্থলে "যতোঽপৈতি ভয়মাদত্তে বা তদপাদানম্" এই একটীমাত্র সূত্র করিয়া অপাদানসংজ্ঞা নিষ্পাদন করিয়াছেন। এরূপ গ্রন্থের আদ্যন্ত সর্ব্বত্রই শর্ব্ববর্ম্মা সংক্ষেপনিপুণতা দেখাইয়াছেন। ভগবান্ কার্ত্তিকেয়ের মহিমায় ও মহামতি শর্ব্ববর্ম্মার পাণ্ডিত্যে কলাপব্যাকরণ একটী পল্লবিত পাদপরূপে প্রতিষ্ঠিত থাকিয়া শিক্ষা-জগতের বহু বিদ্যার্থীকে ছায়াদানে সুশীতল করিতেছে।

সর্ব্ববর্ম্মা এই "বর্ম্মা" উপাধিটী দেখিয়া ইঁহার ব্রাহ্মণত্বসম্বন্ধে সংশয় উপস্থিত হইতে পারে। কেননা শাস্ত্রেও কথিত হইয়াছে,—"বর্ম্মান্তং ক্ষত্রিয়স্য চ"। কিন্তু প্রকৃতপক্ষে শ (স)র্ব্ববর্ম্মাই ইঁহার নাম নিঃসন্দেহ বুঝিতে হইবে। কেহ নাম জিজ্ঞাসা করিলে সম্ভবত ইনি "শর্ব্ববর্ম্ম শর্ম্মা" এই রূপই বলিতেন, তাহা না হইলে, যদি কেবল 'বর্ম্মা' শব্দ দেখিয়া ক্ষত্রিয় বলিয়া নিশ্চয় করিতে হয়, তবে "ভূতিবর্ম্মা" নামক রাক্ষসও ক্ষত্রিয় বলিয়া পরিচিত হইতে পারে? সর্ব্ববর্ম্মা নামের সহিত অনেক স্থলে 'আচার্য্য' উপাধিটীর উল্লেখ আছে। ইহাও ব্রাহ্মণত্বের একটী বিশেষ পরিচায়ক। কারণ আচার্য্য উপাধিটী ব্রাহ্মণদিগের নিজস্ব। এতদ্ভিন্ন মন্ত্রী ও আচার্য্যপদে ব্রাহ্মণদিগকেই প্রায় প্রতিষ্ঠিত দেখা যায়। "সর্ব্বেষান্তু বিশিষ্টেন ব্রাহ্মণেন বিপশ্চিতা। মন্ত্রয়েৎ পরমং মন্ত্রং রাজা ষাড়্‌গুণ্যসংযুতম্॥" ইত্যাদি মন্বাদি সংহিতোক্ত বহুবিধ প্রমাণ ও কথাসরিৎসাগর দৃষ্টে ইহাই স্থিরসিদ্ধান্ত হয় যে, সর্ব্ববর্ম্মার ব্রাহ্মণত্ব নিঃসন্দেহ।

এ দিকে রাজার নাম লইয়া চিরদিনই মতদ্বৈধ চলিয়া আসিতেছে। কেহ বলেন—রাজার নাম 'শালিবাহন' আবার অপর কেহ বলেন—সাতবাহন। অন্যের কথা কি বলিব, কলাপচন্দ্রকার সুষেণাচার্য্যও সন্ধির নমস্কারপাদে "পুরাকিল শ্রীশালি-বাহনাভিধানং বসুধাধিপং ঝটিতি ব্যুৎপাদয়িতুং প্রতিশ্রুতবতা সর্ব্ববর্ম্মাচার্য্যেণ"—ইত্যাদি উল্লেখ করিয়াছেন। বহু পণ্ডিতের মতে ইহা লিপিকরপ্রমাদ। তাঁহারা বলেন—পূর্ব্বে দেবনাগর অক্ষরে সমস্ত শাস্ত্রগ্রন্থ লিপিবদ্ধ হইত, ক্রমে বঙ্গদেশসংসর্গে যখন দেবনাগর অক্ষরের প্রচলন উঠিয়া গিয়া বাঙ্গালায় উহার অনুলিপি হইতে থাকে, তখন লিপিকরপ্রমাদে দেবনাগর 'ত' অক্ষরটী 'ল' রূপে গৃহীত হয়, তার পর দন্ত্য সকারের সঙ্গে 'ল' যুক্ত হইয়া 'সালবাহন' শব্দ হইয়া যায়। এই সালবাহন শব্দের কোন প্রকৃষ্ট অর্থ বোধ না হওয়ায় পরবর্ত্তী পণ্ডিতগণ একটী ইকার যুক্ত করিতে গিয়া দেখিলেন যে, দন্ত্য সকারটী ক তালব্য 'শ'কার করিলে আরও ভাল হয়,

এই বিবেচনায় সাতবাহনের স্থলে একেবারে শালিবাহন হইয়া পড়িয়াছে। কথাসরিৎ-সাগরের আখ্যায়িকা অনুসারে রাজা যে শাপভ্রষ্ট পুরুষ, পূর্ব্বেই ইহার উল্লেখ করিয়াছি। ইনি পূর্ব্বজন্মে সাতনামক কুবেরের অনুচর ছিলেন, ঋষিশাপে মনুষ্যশরীর পরিগ্রহ করেন। ইঁহার পিতার নাম দ্বিপিকর্ণী, দ্বিপিকর্ণী ভগবান্ ভূতপতির অনুগ্রহে সাতনামক গুহ্যকের নিকট হইতে এই বালকটীকে লাভ করিয়াছিলেন বলিয়া ইহাকে সাতবাহন নামে অভিহিত করেন। কথাসরিৎসাগর ষষ্ঠ তরঙ্গ দ্রষ্টব্য।

মহাত্মা শর্ব্ববর্ম্মা, কেবল রাজার মন্ত্রিপদে কেন, ইনি রাজাকে কলাপব্যাকরণ প্রভৃতি বহু শাস্ত্রের উপদেশ দিয়া তাঁহার গুরুপদেও অধিষ্ঠিত ছিলেন। রাজা গুরুদক্ষিণাস্বরূপ তাঁহার বাসস্থান নর্ম্মদার উপকণ্ঠস্থিত "বককচ্ছ" নগরী প্রদান করিয়া তাঁহাকে সেই দেশের রাজা করিয়া দেন।

"রাজার্হরত্ননিচয়ৈরথ শর্ব্ববর্ম্মা
তেনার্চ্চিতো গুরুরিতি প্রণতেন রাজ্ঞা।
স্বামীকৃতশ্চ বিষয়ে বককচ্ছনাম্নি
কূলোপকণ্ঠবিনিবেশিনি নর্ম্মদায়াঃ॥" কথাসরিৎসাগর।

রাজা সাতবাহন মহারাজ বিক্রমাদিত্যের বহু পূর্ব্ববর্ত্তী। সাতবাহনের সময় শর্ব্ববর্ম্মা আখ্যাতপর্য্যন্ত সূত্রময় ব্যাকরণ প্রণয়ন করিয়াই নিজ গ্রন্থ সমাপন করেন। ইঁহার মতে কৃদন্ত শব্দসকল বৃক্ষাদি শব্দের ন্যায় রূঢ়, লোকব্যবহারানুসারে তাহাদের সাধন সিদ্ধ হইবে। অনন্তর কাত্যায়ন কৃৎপ্রত্যয়-বিধায়ক সূত্রসমূহ প্রস্তুত করেন। পাণিনীয় কৃৎপ্রকরণের সহিত এই সকল সূত্রের প্রায়ই ঐক্য লক্ষিত হয়। কথাসরিৎসাগরে এই কাত্যায়নেরই নামান্তর "বররুচি" কীর্ত্তিত হইয়াছে। এই কাত্যায়ন বররুচিই পাণিনি সূত্রের বার্ত্তিককার। হেমচন্দ্র, মেদিনী ও ত্রিকাণ্ডশেষ অভিধানে কাত্যায়নের অপর নাম বররুচি লিখিত হইয়াছে। কবিরাজকারও "বৃক্ষাদিবদিত্যাদি" শ্লোকের টীকায় লিখিয়াছেন—"কাত্যায়নো মুনির্ব্বররুচিশরীরং পরিগৃহ্য শাস্ত্রমিদং প্রাণৈষীদিতি কিংবদন্তী।" কথাসরিৎসাগরের উপাখ্যানে লিখিত আছে "পুষ্পদন্ত-নামক মহাদেবের একজন অনুচর পার্ব্বতীর অভিশাপে মর্ত্ত্যলোকে আসিয়া বৎসরাজ-রাজধানী কৌশাম্বী নগরীতে সোমদত্তনামক ব্রাহ্মণের ঔরসে জন্মগ্রহণ করেন। [কোন পুস্তকে 'সোমদত্ত' স্থলে 'অগ্নিশিখ' দৃষ্ট হয়]। ইহাঁর মাতার নাম বসুদত্তা। ইহাঁর জন্মকালে আকাশবাণী হইয়াছিল যে, এই বালক শ্রুতিধর হইবে এবং 'বর্ষ' পণ্ডিতের নিকট সমস্ত বিদ্যালাভ করিবে। ইহার দ্বারা ব্যাকরণ শাস্ত্র প্রতিষ্ঠিত হইবে এবং বর অর্থাৎ শ্রেষ্ঠ বিষয়ে রুচি জন্মিবে বলিয়া এই বালক 'বররুচি' নামে বিখ্যাত হইবে * * *।

"একঃ শ্রুতিধরো জাতো বিদ্যাং বর্ষাদবাপ্স্যতি।
কিঞ্চ ব্যাকরণং লোকে প্রতিষ্ঠাং প্রাপয়িষ্যতি॥

নাম্না বররুচির্লোকে যত্তদস্মৈ হি রোচতে।
যদ্ যদ্ বরং ভবেৎ কিঞ্চিদিত্যুক্ত্বা বাগুপারমৎ॥" কথাসরিৎসাগর।

এই কাত্যায়ন মগধরাজ যোগানন্দের মন্ত্রিপদেও নিযুক্ত ছিলেন। কবিরাজপ্রভৃতি গ্রন্থে বররুচিকৃত সমগ্র কলাপের একখানি বৃত্তিগ্রন্থের পরিচয় পাওয়া যায়। ফরিদপুর ধানুকানিবাসী পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যারত্ন মহাশয়ের নিকট উক্ত পুস্তক আছে। চেক্রীযিতরহস্তেও বররুচিকৃত কলাপবৃত্তির উল্লেখ আছে। কিন্তু দুর্গসিংহকৃত কৃদ্বৃত্তির প্রতি দৃষ্টিপাত করিলে, কাত্যায়ন বররুচি আর উক্ত বৃত্তিকার বররুচি একই ব্যক্তি বলিয়া বোধ হয় না। শর্ব্ববর্ম্মা ও কাত্যায়ন এই উভয়ের সূত্রগ্রন্থ অবলম্বনে মহামহোপাধ্যায় দুর্গসিংহ কলাপের অতি বৈচক্ষণ্যপরিপূর্ণ বৃত্তিগ্রন্থ প্রণয়ন করেন। অনেকে বিক্রমাদিত্যের সভাসদ্ নবরত্নের অন্যতম রত্ন অমরসিংহেরই নামান্তর দুর্গসিংহ বলিয়া থাকেন। কলাপের টীকা দুর্গসিংহেরই সমুজ্জ্বল অক্ষয় কীর্ত্তি। কলাপের সকল টীকাগ্রন্থ অপেক্ষা দুর্গকৃত টীকাই শ্রেষ্ঠ ও আদিম। পরবর্ত্তী টীকাগ্রন্থে দুর্গসিংহ স্থলে দুর্গাদিত্য নামও দৃষ্ট হয়। কলাপের ষট্‌কারিকা গ্রন্থও দুর্গসিংহকৃত। অনেকে "যদাহ ভগবান্ বৃত্তিকারঃ" ইত্যাদি টীকা-লিখিত পংক্তি অনুসারে টীকাকার দুর্গসিংহ ও বৃত্তিকার দুর্গসিংহ বিভিন্ন ব্যক্তি বলেন। বৃত্তিকার দুর্গসিংহ শর্ব্ববর্ম্মার অধিক পরবর্ত্তী নহেন। দুর্গসিংহ স্বীয় বৃত্তিগ্রন্থে কৌশাম্বী, যজ্ঞদত্ত, ব্রহ্মদত্ত, পাটলিপুত্র ইত্যাদি কথাসরিৎসাগরের উপাখ্যানোল্লিখিত বহুশব্দ দ্বারা উদাহরণ দেখাইয়াছেন। কয়েক বৎসর পূর্ব্বে বোম্বে হইতে 'কাতন্ত্র ব্যাকরণ নামক একখানি পুস্তক প্রকাশিত হইয়াছে। উহার প্রণেতা বলিয়া 'সর্ব্ববর্ম্ম জৈনাচার্য্যে'র নাম সন্নিবেশিত হইয়াছে। সূত্রগুলি সমস্তই এই কলাপ ব্যাকরণের। ক্বচিৎ ক্বচিৎ সামান্য প্রভেদ আছে। উহাতে ভাবসেনবিরচিত রূপমালা নাম্নী বৃত্তিও প্রদত্ত হইয়াছে।

ক্রমে এই কলাপ-ব্যাকরণের বহু টীকা টিপ্পনী প্রণীত হইয়াছিল। মহামতি ত্রিলোচন দাসও পঞ্জীনামে এক উপাদেয় টীকাগ্রন্থ প্রণয়ন করেন। সুষেণাচার্য্য বিদ্যাভূষণ এই পঞ্জী ও মূল এবং দুর্গসিংহ কৃত বৃত্তি অবলম্বনে কলাপচন্দ্র নামে অতিপাণ্ডিত্যপূর্ণ এক টীকাগ্রন্থ লিখিয়া যান, ইহার নামান্তর কবিরাজ। বস্তুতঃ কবিরাজের মত ঐরূপ একটী ব্যাখ্যা গ্রন্থ না থাকিলে বিদ্যার্থিগণ এত বিচার শিক্ষা ও এত দূরদর্শিতা লাভ করিতে কখনই সমর্থ হইতেন না। কলাপ-ব্যাকরণের অনেক অবগুজ্ঞাতব্যবিষয় টীকা পঞ্জিকাদি গ্রন্থে নিহিত আছে। টীকা ও পঞ্জী কৃৎপর্য্যন্ত সম্পূর্ণ গ্রন্থেরই পাওয়া যায়। কলাপচন্দ্র—সন্ধি চতুষ্টয় ও আখ্যাতের দ্বিতীয়পাদপর্য্যন্ত আছে। কিংবদন্তী এইরূপ—সুষেণাচার্য্যের অভাব হওয়ায় তদীয় পুত্র বিশ্বেশ্বর, আখ্যাতের তৃতীয় পাদ হইতে সম্পূর্ণ আখ্যাতের কলাপচন্দ্র প্রণয়ন করেন। কিন্তু সুষেণের ব্যাখ্যা হইতে ব্যাখ্যা নিকৃষ্ট হওয়ায় লোকে বিশ্বেশ্বর স্থানে "বিলেশ্বর" এই বিরক্তিসূচক আখ্যা ব্যবহার করে। অতঃপর রঘুনন্দন শিরোমণি-কৃত কলাপতত্ত্বার্ণবই কৃদ্বৃত্তির কবিরাজ বা বিশ্বেশ্বরের স্থান (কৃদ্বৃত্তির ভূমিকাপত্রে

দ্রষ্টব্য) অধিকার করিয়াছে। সন্ধি হইতে চতুষ্টয়ের তৃতীয়পাদ-পর্য্যন্ত এবং আখ্যাত ও কৃতের 'ব্যাখ্যাসার' নামে হরিরামকৃত পঞ্জীর এক টিপ্পনীগ্রন্থ প্রচলিত আছে। এই ব্যাখ্যাসারের নানাবিধ নাম দৃষ্ট হয়। সন্ধির ব্যাখ্যাসার সন্ধিচন্দ্রিকা নামে, চতুষ্টয়ের ব্যাখ্যাসার চতুষ্টয়-প্রদীপ নামে, আখ্যাত-ব্যাখ্যাসার আখ্যাত-প্রদীপ বা আখ্যাতচন্দ্রিকা নামে এবং কৃতের ব্যাখ্যাসার কৃৎপ্রদীপ বা কৃদ্দীপিকা নামে অভিহিত হইতেছে। বহুদিন হইতে আমরা ব্যাখ্যাসারাদি টীকাটিপ্পনী গ্রন্থে স্থানে স্থানে দুর্ব্বোধ বিষয়ের মীমাংসাস্থলে বিদ্যাসাগরের নাম দেখিয়া আসিতেছি। এ সংস্করণে পাঠকগণের প্রীত্যর্থ ধাতুসূত্রের, কারকের কয়েকটী সূত্রের ও 'ক্রিয়াভাবো ধাতুঃ' এই সূত্রের বিদ্যাসাগর সন্নিবেশিতও করিয়াছি। এই গ্রন্থখানি যে কি অপূর্ব্ব, তাহা বিদ্যার্থিগণ একবার পাঠ করিলেই সহজে বুঝিতে পারিবেন। দুঃখের বিষয় কোন গ্রন্থেই গ্রন্থকারের নামোল্লেখ নাই, কেবল উপাধিটী দেখিতে পাই। আমাদের বোধ হয় ইঁহার নাম পুণ্ডরীক বিদ্যাসাগর। আমার নিকট প্রায় ৩১০ বৎসরের একখানি হস্তলিখিত ২২ সর্গ ভট্টির টীকা আছে। আমি সম্প্রতি যে টীকাচতুষ্টয়সমন্বিত সুবৃহৎ ভট্টিকাব্য মুদ্রণ করিয়াছি, তন্মধ্যে কলাপব্যাকরণানুযায়ী পূর্ব্বোক্ত টীকাগ্রন্থ ছাপাইতে গিয়া দেখিলাম, উহাতে ব্যাকরণ-সম্বন্ধীয় যে যে কথা আছে, তাহার উল্লেখ করিয়া সংক্ষেপে সেই সকল বুঝাইয়া দিয়া অবশেষে গ্রন্থকার বলিতেছেন—"অন্যৎ সর্ব্বং কাতন্ত্রপ্রদীপে ব্যাখ্যাতমস্মাভিঃ"। এই সকল স্থানে আমাদের মুদ্রিত কারক-পাদের বিদ্যাসাগরের সহিত অনেক মিল আছে। ভট্টিটীকার প্রত্যেক শেষ পাদে 'ইতি পুণ্ডরীকাচার্য্য বিদ্যাসাগরকৃতে" এইরূপ দেখিতে পাওয়া যায়। বিশেষতঃ ভট্টিটীকার ভাষা ও কারকের বিদ্যাসাগরের ভাষায় অনেক স্থলে সৌসাদৃশ্যও আছে। ইহাতে বোধ হয়, দুর্গসিংহকৃত টীকার টিপ্পনী যে বিদ্যাসাগর নামক গ্রন্থ, উহার প্রকৃত নাম 'কাতন্ত্র প্রদীপ' হইবে। দুঃখের বিষয়—এই গ্রন্থ একরূপ নাম-শেষ হইয়াছে। আমরা বহু প্রয়াসে অতি জীর্ণ অশুদ্ধবহুল একখানি মাত্র পুস্তক পাইয়াছিলাম, তাহাতে যে যে সূত্রের বিদ্যাসাগর ছিল, তাহাই আমরা 'যথাদৃষ্টং' করিয়া মুদ্রিত করিলাম। ব্যাখ্যাসার প্রণেতারও নাম ভিন্ন অন্য পরিচয় আমরা জানিতে পারি নাই। ইঁহার শাস্ত্রে বিলক্ষণ অভিজ্ঞতা ছিল। ইনি নানা পুরাণ, তন্ত্র ও কাব্যালঙ্কারের শ্লোক উল্লেখ করিয়া অনেক অসাধ্য পদ সুসাধ্য করিয়াছেন। এতদ্ভিন্ন কুলচন্দ্র নামক একখানি অশুদ্ধি-বহুল অতি প্রাচীন টীকা সংগৃহীত হইয়াছে, দুঃখের বিষয়, দ্বিতীয় আদর্শ পুস্তকের অভাবে আমরা ঐ পুস্তকের সম্পূর্ণ অংশ ছাপিতে পারিলাম না। এ সংস্করণে ধাতুসূত্র, সর্ব্বনামসূত্র ও কারকের কতক অংশ মাত্র সন্নিবেশিত করিয়া দ্বিতীয় আদর্শের প্রতীক্ষায় থাকিলাম।

উমাপতিধর নামে এক ব্যক্তি কলাপের অনেক কথা লিখিয়া গিয়াছেন, ইঁহার ধারা-বাহিক কোন টীকা দেখিতে পাওয়া যায় না, ইনি কারিকায় সিদ্ধহস্ত। অনেক স্থানের অতি জটিল বিষয় সকল কারিকাদ্বারা অতি সুন্দররূপে মীমাংসা করিয়া গিয়াছেন। এতদ্ভিন্ন পুরুষোত্তম চক্রবর্ত্তী, নরসিংহ চক্রবর্ত্তী প্রভৃতি অনেক গ্রন্থকারের নাম আমরা টীকা, পঞ্জী, কবিরাজ প্রভৃতিতে উল্লিখিত দেখিতে পাই। দুঃখের বিষয় ইঁহাদের

কোন ধারাবাহিক পুস্তক পাওয়া যায় না। এই ত গেল প্রাচীন টীকাকারগণের কথা। অষ্টাদশ শতাব্দীতেও অনেক মনীষী কলাপের নানারূপ পত্রিকা টিপ্পনীও প্রণয়ন করিয়া যান। কিন্তু সে সকল প্রায় দুর্লভ হইয়া উঠিয়াছে, আমরা এই সংস্করণে বিক্রমপুর পয়সাগাও-নিবাসী কালাপকেশরী পীতাম্বর বিদ্যাভূষণ মহাশয়ের প্রণীত ধাতুসূত্রের একটী পত্রিকা সংযোজিত করিলাম। ইনি বাদার্থশাস্ত্রেও অসাধারণ পণ্ডিত ছিলেন, ইহা তাঁহার পত্রিকা-পাঠে অনায়াসে বুঝিতে পারা যায়।

শর্ব্ববর্ম্মা, কাত্যায়ন ও দুর্গসিংহের কর্ত্তৃত্বে সূত্রবৃত্তিময় কৃৎপর্য্যন্ত কলাপ-ব্যাকরণ প্রস্তুত হওয়ার অনেক পরে শ্রীপতি দত্ত, বৃত্তি ও টীকার ব্যক্তব্য দ্বারা সাধিত প্রয়োগ সকলের সাধনার্থ "কাতন্ত্র-পরিশিষ্ট" নামে স্বতন্ত্র সূত্রবৃত্তিময় গ্রন্থ প্রণয়ন করিয়া কলাপ-ব্যাকরণকে এক প্রকার পরিপূর্ণ করেন। বৈদিক প্রয়োগ ব্যতীত প্রচলিত সকল শব্দই এই ব্যাকরণ দ্বারা সাধিত হইতেছিল। কয়েক বৎসর হইল অস্মদীয় অন্যতম অধ্যাপক পূজ্যপাদ মহামহোপাধ্যায় শ্রীযুক্ত চন্দ্রকান্ত তর্কালঙ্কার মহাশয় "কাতন্ত্রচ্ছন্দঃপ্রক্রিয়া" প্রণয়ন করিয়া কলাপের সর্ব্বাঙ্গ পরিপূর্ণ করিয়াছেন। এখন ইহার 'কাতন্ত্র' নামের সার্থকতা বিদূরিত হইয়াছে। গ্রন্থকর্ত্তাদিগের গ্রন্থনৈপুণ্যে অথবা ভগবান্ কার্ত্তিকেয়ের প্রসাদে সকল ব্যাকরণাপেক্ষায় কলাপের এই একটী স্বতন্ত্র শক্তি আছে যে, কলাপাধ্যায়ীরা ব্যাকরণের কতক অংশ পড়িলেই সংস্কৃত ভাষায় প্রবিষ্ট হইতে পারে। মুগ্ধবোধাদি ব্যাকরণাধ্যায়ীর যেরূপ সাহিত্যপাঠব্যতিরেকে সংস্কৃতভাষায় প্রবেশ দুঃসাধ্য, কলাপাধ্যায়ীর তদ্রূপ নহে। আমাদের নূতন মুদ্রিত কৃদ্বৃত্তির ভূমিকায় এসম্বন্ধে আরও অনেক তত্ত্ব প্রকাশিত হইবে।

অবশেষে বক্তব্য এই—আমরা বিদ্যার্থিগণের পাঠসাহায্যার্থ বহু চেষ্টা ও বহু অর্থব্যয় করিয়া এই পুস্তক সঙ্কলিত ও মুদ্রিত করিলাম। এবারেও আমরা সংশোধনাদি কোন বিষয়ে যত্নের ত্রুটি করি নাই, কিন্তু আমাদের ন্যায় ব্যক্তির পদে পদে স্খলন সম্ভবপর। অতএব সবিনয় নিবেদন যে, গুণশুশ্রূষাবলম্বী দয়ার্দ্রহৃদয় দূরদর্শিগণ ঐ সকল ত্রুটির প্রতি দৃষ্টি না করিয়া ক্ষমাগুণ দ্বারা যেন আমাদিগকে চিরবাধ্য রাখেন।

অপর, অনেক মহাত্মা, আমাদিকে কলাপের টীকাদি বহু পুস্তক প্রেরণ করিয়া প্রভূত উপকৃত করিয়াছেন। তাঁহাদের নিকট আমরা কৃতজ্ঞতাপাশে চিরবদ্ধ থাকিলাম। লিপিস্থান সঙ্কীর্ণ বলিয়া তাঁহাদের নাম প্রচার করিতে না পারিয়া দুঃখিত থাকিলাম। আশা করি, তাঁহারা স্বস্ব ঔদার্য্যপ্রকাশে এ ত্রুটি গ্রহণ করিবেন না। ইতি

নূতন সংস্করণের বিজ্ঞাপন—এ সংস্করণেও আমরা বিভিন্ন হস্তলিখিত পুস্তকের সহিত মিলাইয়া সংশোধন করিলাম, কেবল বিদ্যাসাগর, কুলচন্দ্র ও ব্যাখ্যাসার এই কয়েকটী টীকার দ্বিতীয় আদর্শ না পাওয়ায় এই টীকা কয়েকটি পূর্ব্বসংস্করণের অনুরূপই মুদ্রিত হইল। ইতি

আশ্বিন—শ্রীগুরুনাথ দেবশর্ম্মা।

# সূত্র-সূচী

( অকারাদিবর্ণানুক্রমেণ )

ফ



ব

---

# সমষ্ট্যা সূত্রসংখ্যা ।

| | |
|---|---|
| সন্ধৌ | ৭৯ |
| চতুষ্টয়ে | ৪০৪ |
| আখ্যাতে | ৪৩৯ |
| কৃৎসু | ৫৪৬ |
| মিলিত্বা | ১৪৯৮ |

# সন্ধিবৃত্তিস্থিত বিষয়সূচী।



# চতুষ্টয়বৃত্তিস্থিত বিষয়সূচী

**তদ্ধিত।**



## সমাস

## টীকা, পঞ্জী, কবিরাজ ভিন্ন অতিরিক্ত

# গ্রন্থসূচী *



* টীকা, পঞ্জী, কবিরাজ সূত্রের নিম্নে নিম্নে সন্নিবেশিত হইয়াছে, সুতরাং সূচীতে উল্লেখ নিষ্প্রয়োজন।

† দুইটি মুদ্রাযন্ত্রের সাহায্যে পুস্তক সম্পাদিত হইয়াছে বলিয়া চতুষ্টয়ের ১ হইতে পত্রাঙ্ক দেওয়া হইল।

সটীকানুবাদ-

# কলাপ-ব্যাকরণম্।

———:*০*:———

## সন্ধিবৃত্তিঃ।

———

### প্রথমঃ পাদঃ।

( নমস্কারপাদঃ )

নমো গণেশায়।

দেবদেবং প্রণম্যাদৌ সর্ব্বজ্ঞং সর্ব্বদর্শিনম্।
কাতন্ত্রস্য প্রবক্ষ্যামি ব্যাখ্যানং শার্ব্ববর্ম্মিকম্॥ (ক)

সর্ব্বজ্ঞং সর্ব্বদর্শিনং দেবদেবং ( মহাদেবং ) প্রণম্য প্রকর্ষেণ নমস্কৃত্য আদৌ গ্রন্থাদৌ কাতন্ত্রস্য কলাপসূত্রস্য শার্ব্ববর্ম্মিকং শর্ব্ববর্ম্মমতানুরূপং ব্যাখ্যানং বৃত্তিগ্রন্থম্ ( অহং ) প্রবক্ষ্যামি রচয়িষ্যামি ইত্যর্থঃ।

( ক ) যিনি সমস্ত জানিতেছেন এবং সমস্ত দেখিতেছেন, সেই দেবতাদিগেরও দেবতাকে ( পরমেশ্বরকে ) প্রণাম করিয়া, প্রথম শর্ব্ববর্ম্মাচার্য্য-প্রণীত সূত্রময় 'কাতন্ত্র' (কলাপ) ব্যাকরণের ব্যাখ্যা ( বৃত্তিগ্রন্থ ) রচনা করিব।

সর্ব্বং জানাতীতি সর্ব্বজ্ঞঃ তম্। সর্ব্বং দ্রষ্টুং শীলমস্য তম্। দেবানাং দেবঃ তম্। ঈষত্তন্ত্রং কাতন্ত্রং তস্য। শর্ব্ববর্ম্মণা কৃতং শার্ব্ববর্ম্মিকং, শর্ব্ববর্ম্মকৃতসূত্রসম্বন্ধাদ্ব্যাখ্যানমপি শার্ব্ববর্ম্মিকমুচ্যতে।

এস্থলে দেবদেব শব্দের অর্থ—কেহ শিব, কেহ বুদ্ধ, কেহ বা বিষ্ণু বলেন। শিবপক্ষে প্রমাণ—"আরোগ্যং ভাস্করাদিচ্ছেদ্ধনমিচ্ছেদ্ধুতাশনাৎ। জ্ঞানঞ্চ শঙ্করাদিচ্ছেন্মুক্তিমিচ্ছেজ্জনার্দ্দনাৎ॥" "দেবদেবো জটাজুটী লেলিহানো বৃষধ্বজঃ। উগ্রকণ্ঠো বিরূপাক্ষঃ শিবঃ শূলী মহেশ্বরঃ॥" ইত্যাদি।

বিষ্ণুপক্ষে প্রমাণ—"দেবদেবো জগন্নাথো বিষ্ণুর্যাদবনন্দনঃ॥" ইত্যাদি।

বুদ্ধপক্ষে শ্লোকার্থে—"সর্ব্বজ্ঞঃ সুগতো বুদ্ধঃ" ইত্যাদি কোষঃ প্রমাণম্।

কলাপ-ব্যাকরণম্।—কলাপ ইতি নাম যস্য তৎ কলাপনাম। ব্যাক্রিয়ন্তে ব্যুৎপাদ্যন্তে সাধুশব্দা অনেন ইতি ব্যাকরণং ( সাধু ) শব্দব্যুৎপাদকশাস্ত্রম্, বি—আ—কৃ—যুট্ ( করণে ) কলাপনাম ব্যাকরণং কলাপ-ব্যাকরণং মধ্যপদলোপী কর্ম্মধারয়ঃ। অত্র প্রাচীনশ্লোকঃ—"শব্দরস্য

মুখাদ্‌বাণীং শ্রুত্বা চৈব ষড়াননঃ। লিলেখ শিখিনঃ পুচ্ছে কলাপ ইতি কথ্যতে॥" যদ্দ্বারা সাধু শব্দসমূহ সাধিত হয়, তাহাকে ব্যাকরণ বলে; এই ব্যাকরণের নাম—"কলাপ।" ভূমিকাতে এ সম্বন্ধে বিশেষ দ্রষ্টব্য।

সন্ধিবৃত্তিঃ। সন্ধানং সন্ধিঃ। সং—ধা+কি প্রত্যয়। দ্বয়োঃ সুসন্নিকর্ষঃ সন্ধিঃ, দুইয়ের যে মিলন, তাহার নাম সন্ধি। সন্ধি পাঁচ প্রকার, যথা—স্বরসন্ধির্ব্যঞ্জনসন্ধিঃ প্রকৃতিসন্ধিস্তথৈব চ। অনুস্বারো বিসর্গশ্চ সন্ধিঃ স্যাৎ পঞ্চলক্ষণঃ। বৃত্তি—বৃত+ক্তি প্রত্যয়। সন্ধের্বৃত্তিঃ সন্ধিবৃত্তিঃ। বৃত্তিশব্দের অর্থ—বিবরণ,—সন্ধিবৃত্তির অর্থ—সন্ধির বিবরণ ( এইরূপ অর্থে সন্ধি-বৃত্তিশব্দ স্ত্রীলিঙ্গ, পুস্তকাদির বিশেষণস্থলে বহুব্রীহিসমাসে বিশেষ্যলিঙ্গানুযায়ী হয় )।

## টীকা।

নমো গণেশায়। শিবমেকমজং বুদ্ধমর্হদগ্র্যং, [ মর্হন্তং তং, মর্হ্যাগ্র্যন্তং ] স্বয়ম্ভুবম্। কাতন্ত্রবৃত্তিটীকেয়ং নত্বা দুর্গেণ রচ্যতে॥ প্রথমন্তাবদভিমতবস্তু চিকীর্ষতা সতা বিঘ্নোপশমনায় ধর্ম্মায় ইষ্টদেবতানমস্কারঃ করণীয়ঃ। স চ ত্রিবিধঃ—কায়িকো বাচনিকো মানসিকশ্চেতি। মনসা নির্বৃত্তো যথা—সঙ্কল্পরূপঃ ক্রিয়ানিরোধো বা সমতালক্ষণঃ। অত্র শাস্ত্রপ্রস্তাবাদ্বাচনিক এব নমস্কারো ন্যায্য ইতি ভগবান্ বৃত্তিকারঃ শ্লোকমেকং কৃতবান্—দেবদেবমিত্যাদি। শ্লোকস্যা-পরার্দ্ধেন চাভিধানাভিধেয়লক্ষণঃ সম্বন্ধঃ প্রতিপাদ্যতে। দীব্যন্তীতি দেবাঃ প্রতিনিয়ত-জগদ্ব্যাপারাঃ প্রাপ্তমাহাত্ম্যাঃ শক্রাদয়ঃ। যঃ পুনরনিয়তবিশ্বব্যাপারো নিত্যোদিতমাহাত্ম্য-স্তানপি নির্ম্মায় স্বধর্ম্মানুষ্ঠানবিধানেন প্রতিনিয়তেষু জগদ্ব্যাপারেষু নিযুঙ্‌ক্তে, স দেবানাং দেবঃ, সম্বন্ধলক্ষণা চেয়ং ষষ্ঠী সমস্যতে। স যদা করণাধিরূঢ়স্তদা প্রত্যক্ষাদিভিরেব প্রমাণৈঃ সর্ব্বং জানাতীতি। নহি তস্য ভগবতঃ প্রত্যক্ষাদীনি প্রমাণানি ক্বচিদপি ব্যাহন্যন্তে। যদা পুন-রস্তমিতসমস্তেন্দ্রিয়বৃত্তি [ রনুপাধি ] রপরাধীনজ্যোতির্ভবতি, তদা সর্ব্বমব্যবহিতমপরোক্ষমীক্ষতে, তমেবং দেবানামপি দেবং সর্ব্বজ্ঞং সর্ব্বদর্শিনং শাস্ত্রাদৌ প্রকর্ষেণ নত্বা, সংক্ষিপ্তং ব্যাকরণং কাতন্ত্রম্ ঈষদর্থে কুশব্দস্য কাদেশ উচ্যতে। তন্ত্র্যন্তে ব্যুৎপাদ্যন্তেঽনেন শব্দা ইতি তন্ত্রং সূত্রম্। কথন্তর্হি কাতন্ত্রস্য সূত্রং, নহি সূত্রস্য সূত্রং সম্ভবতি, যেন ষষ্ঠ্যাপপদ্যতে। নৈবং সূত্র-বৃত্ত্যুদাহরণসমুদায়েঽপি কাতন্ত্রং ব্যবহৃত্য লোকঃ প্রযুঙ্‌ক্তে, ব্যপদেশিবদ্ভাবাদ্বা। শর্ব্ববর্ম্মণা কৃতং শার্ব্ববর্ম্মিকমিতি। কাতন্ত্রস্য শর্ব্ববর্ম্মকৃতব্যাখ্যানং প্রবক্ষ্যামি। তত্র চ কাতন্ত্রস্যাভিধেয়াঃ শব্দাঃ, শব্দব্যুৎপত্তিঃ ফলং, সম্বন্ধোঽপ্যভিধানাভিধেয়নিয়োগলক্ষণঃ। অস্য পুনর্ব্বক্ষ্যমাণস্য ব্যাখ্যেয়ং কাতন্ত্রমিতি, ইদন্তু ব্যাখ্যানমনয়োরপি স এব সম্বন্ধঃ। কাতন্ত্রার্থনির্ণয়ঃ ফলম্, পরমার্থ[তো]স্তু শব্দব্যুৎপত্তিরেব ফলং কাতন্ত্রার্থনির্ণয়েন হি শব্দা এব নির্ণীয়ন্তে। অথ কে পুনস্তে শব্দাঃ? যে সাধবঃ। অথ কিমিদং সাধুত্বং? নার্থপ্রতিপাদকত্বং, নহ্যপশব্দা নার্থং গময়ন্তি। অথাপশব্দাঃ শ্রুতাঃ সন্তঃ [সাধু] শব্দান্ গময়ন্তি, ততোঽর্থপ্রতিপত্তিরিতি, তন্ন তুল্যত্বাৎ [ সাধু ] শব্দা অপি শ্রুতাঃ সন্তোঽপশব্দান্ গময়ন্তি, ততোঽর্থপ্রতিপত্তিরিতি কিন্নেষ্যতে? অথ শব্দা-নামর্থেষু সঙ্কেতবশাদর্থস্যাববোধনম্। অপশব্দানামপি সমানং, নহি তান্ শব্দেষু নিযুঞ্জতে জনাঃ।

যদি চ শব্দেষ্বেবাপশব্দানাং নিয়োগস্তদা ত এব তেষামর্থা ইতি কথং নার্থং গময়ন্তি। নচায়ং ক্রমঃ প্রতীয়তে, অনুভববেদিনাঞ্চ স্ত্রীশূদ্রাণাং কা বার্ত্তা, নহি তেষাং শব্দব্যবহারো ন সম্ভবতি। ধর্ম্মহেতুত্বমিতি ক্রমঃ। কথং যদি জ্ঞানাদ্ধর্ম্মোঽপি স্যাৎ যো হি শব্দান্ জানাতি সোঽপশব্দানপি। নচায়ং নিয়মঃ, শব্দজ্ঞানাদ্ধর্ম্মো নাপশব্দজ্ঞানাদধর্ম্ম ইতি। অথ প্রয়োগাৎ, তথা অধর্ম্মোঽপি; নহি শব্দপ্রয়োক্তৃভিরপশব্দা ন প্রযুজ্যন্তে শব্দপ্রয়োগস্য প্রতিপত্ত্রপেক্ষত্বাৎ। নহি সর্ব্বে প্রতিপত্তারঃ সাধুশব্দান্ জানন্তি, নচায়ং নিয়মঃ—শব্দানাং প্রয়োগাদ্ধর্ম্মো নাপশব্দানামধর্ম্ম ইত্যুভয়থাপ্যদোষঃ। শব্দানাং জ্ঞানাৎ প্রয়োগাচ্চ ধর্ম্ম এব পঠ্যতে নাপশব্দানামধর্ম্ম ইতি কথং যদি সত্যার্থানামসাধূনামপি শব্দানাং সোঽস্তীতি অনর্থকোঽয়ং নিয়মঃ। অথ মিথ্যার্থানাং ন তর্হি তস্যাগমভাবো নহ্যাগমান্তরেণ বাধ্যমানং বচনমাগমঃ "আগমো বিচক্ষণবতীং বাচং বদেৎ" ইতি শ্রুতেঃ। সত্যার্থানামেব ধর্ম্মসাধনত্বমাগমঃ শাস্তি, নৈতদেবং ধর্ম্মনিয়মস্য বিবক্ষিতত্বাৎ অসাধূনামপি সত্যার্থানামস্তি ধর্ম্মঃ, স পুনরনিয়তঃ, "অন্তর্বাণ্যা [ অন্তর্বেদ্যাং ] ন ম্লেচ্ছিতব্যং নাপভাষিতব্য" মিতি শ্রুতেঃ। ন পুনরেবং সাধূনামধর্ম্মসাধনত্বং কচিদপি শ্রূয়তে চ। তেঽপি দ্বিবিধা লৌকিকা বৈদিকাশ্চ। তত্র বৈদিকাঃ আম্নায়ত এব সিদ্ধাঃ। নহি তেষাং সম্প্রদায়ো যুগমন্বন্তরাদিষ্বপি বিচ্ছিদ্যতে। নচ তে শক্যা ব্যুৎপাদয়িতুম্ অনন্তত্বাদ্বেদশাখানাং, নহ্যর্ব্বাগ্দর্শিনো বেদশাখান্তং গন্তুমর্হন্তি। লৌকিকানাং শব্দানাং পুনর্নাপর এব সম্প্রদায়ো ব্যাকরণাদৃতে। ব্যাকরণেন হি প্রতিনিয়তার্থপ্রতিপাদনসামর্থ্যমেষাং বুদ্ধা প্রতিনিয়তান্ শব্দান্ প্রযুঞ্জতে জনাঃ। নচৈষামুদাত্তাদিনিয়মনার্থপ্রতিপাদনম্। নহি স্বরবিশেষমজানন্তঃ শব্দানুপলভমানমর্থং [ শব্দার্থতয়া স্বার্থং ] প্রতিপদ্যন্তে। কঃ পুনঃ শব্দঃ প্রতিনিয়তো বর্ণানাং ব্যূহঃ, নিয়তব্যূহা হি বর্ণাঃ শ্রূয়মাণা অর্থং গময়ন্তি। ননু কালভেদাদ্বর্ণানাং সমুদায়ানুপপত্তিঃ? সত্যং পূর্ব্ববর্ণকৃতোঽতিশয়োঽন্ত্যবর্ণেন সহ [ সদৃশং ] সঙ্গচ্ছতে। সোঽয়ং সমূহার্থং প্রতিপাদয়তি। কঃ পুনরসাবতিশয়ঃ পূর্ব্ববর্ণস্মৃতিকৃতোঽন্ত্যবর্ণবিষয়ান্তসন্ধিপ্রত্যয়ঃ। নন্বন্ত্যবর্ণোপালম্ভাৎ কথং পূর্ব্ববর্ণস্মৃতিঃ। নহ্যমীষাং কশ্চিৎ প্রতিবন্ধোঽস্তি। নৈতদেবমেকপদনিবন্ধনো হি বর্ণানাং প্রতিবন্ধঃ। যথৈকগ্রন্থনিবন্ধনোঽর্থানাং ন পুনর্বর্ণব্যতিরিক্তং পদমস্তি, নহি বর্ণোচ্চারণমন্তরেণ তদুপলভ্যতে। অথ বর্ণৈঃ পদং ব্যজ্যতে, ন তাবদেতে সমুদিতাঃ পদং ব্যঞ্জয়িতুমর্হন্তি। নহি ভিন্নকালানাং সমুদায় উপলভ্যতে। অথৈকশঃ পদব্যক্তিস্তর্হি বর্ণান্তরে[ণ] বৈয়র্থ্যম্। অথ পদৈকদেশা [ বিস্তন্তে ] ব্যজ্যন্তে তে যদি পদাত্মানঃ প্রত্যক্ষরমর্থব্যক্তিপ্রসঙ্গঃ। অথ বিপরীতাঃ, কথং পদৈকদেশাঃ, নহ্যপদার্থানাং [ অপদানাং ] সমূহঃ পদং ভবিতুমর্হতি, ভবতু বা, নহি তেষাং যৌগপদ্যং, নচ তদন্তরেণ পদোৎপত্তিঃ। অথ তেভ্যোঽন্যৎ পদং, তর্হি কিমাত্মানন্তে, কিঞ্চ কুর্ব্বতে। নহি একদেশতঃ সমুদায়তো বা পদমভি-ব্যঞ্জয়িতুং ক্ষমাঃ। যদি পুনঃ[রস্মৎ]কল্পনয়া বর্ণেভ্যঃ পদব্যক্তিরঙ্গীক্রিয়তে, অর্থব্যক্তিরেব কিং নাঙ্গীক্রিয়তে, অথ ব্যক্তিরেবাঙ্গীক্রিয়তে। নহি তত্রাত্র বা কশ্চিদ্বিশেষোঽস্তি। [ নহি তত্রেতরো বা কশ্চিৎ বিশেষোঽস্তি ] কিঞ্চ বিভক্ত্যন্তং হি পদমিষ্যতে। নহ্যবর্ণাত্মানো বর্ণলক্ষণা বিভক্তিরন্তোঽবয়ববিশেষো ভবিতুমর্হতীতি স্থিতম্। কিং শব্দোপদেশেন শব্দানাং

ব্যুৎপত্তিরাহোস্বিৎ অপশব্দোপদেশেন, উভয়থাপি ন দোষঃ। যদি শব্দা উপদিশ্যন্তে গম্যন্ত-এতদতোঽন্যেঽপশব্দা ইতি। যথা ভক্ষণীয়মেব গম্যতে, এতদন্যদভক্ষ্যমিতি। অথাপশব্দা উপদিশ্যন্তে গম্যন্ত এতদতোঽন্যে শব্দা ইতি। যথা অভক্ষ্যপ্রতিষেধেন গম্যতে এতদতোঽন্য-ভক্ষ্যমিতি। লঘুত্বাৎ শব্দোপদেশো লঘীয়ান্, গুরুত্বাৎ [অপশব্দোপদেশো]গরীয়ান্[নাপশব্দোপ-দেশঃ] একৈকস্যাপি শব্দস্য বহবোঽপভ্রংশাঃ। তদ্‌যথা গৌরিত্যস্য গাবী গোণী গোমী গোপুত্ত-লিকেতি ইষ্টত্বাচ্চতুষ্টয়ং খলু শব্দানামন্বাখ্যানং নচান্য[ৎ সুখেনেষ্টং]মুখেনেষ্টং ক্রিয়তে স কিং [সন্ধি] প্রতিপদমুতান্যঃ অল্প ইতি অন্য ইতি ক্রমঃ। অনুভ্যুপায়ঃ খল্বেষ শব্দানাং প্রতিপত্তৌ প্রতিপদ-পাঠঃ কঃ পুনরসাবুৎসর্গাপবাদবিধিঃ। সমান্যলক্ষণমুৎসর্গঃ, বিশেষলক্ষণমপবাদঃ। সোঽয়মেবং-প্রবৃত্তসামান্যবিশেষবিধিরল্পীয়ানপি ভূয়সাং শব্দানাং প্রতিপত্তিহেতুর্ভবতীতি স কিং বর্ণলক্ষণঃ, শব্দো নিত্য উতানিত্য ইতি বা, নিত্য ইতি ক্রমঃ। সিদ্ধো বর্ণসমাম্নায়ঃ বর্ণানাং নিয়তব্যূহঃ সমাম্নায়োঽর্থঃ প্রসিদ্ধো নিত্যো বেদিতব্যো নহি অনিত্যত্বে সঙ্কেতকালোপলব্ধঃ শব্দঃ পুনরুপ-লভ্যতে। নচান্যঃ শব্দোঽর্থং গময়িতুমর্হতি, নহি প্রথমোপলব্ধঃ শব্দোঽর্থং গময়তি, স এবায়মিতি সঙ্কেতকালোপলব্ধং শব্দং প্রত্যভিজানন্তোঽর্থং প্রতিপদ্যন্তে। অথবা সিদ্ধো নিষ্পন্নঃ কৃতকো বর্ণানাং সমাম্নায়ো নিয়তব্যূহোঽর্থপ্রতিবন্ধো গৌরশ্বঃ পুরুষ ইতি বেদিতব্যঃ। নহি নিত্যঃ কারণব্যাপারাদাত্মানং লব্ধুমর্হতি, প্রযত্নোদীরিতো হি বায়ুঃ কণ্ঠাদিভিরভিহতো বর্ণান্ নিষ্পাদ-য়তি। নহি বায়্বভিঘাতঃ কণ্ঠাদীনাং শব্দং ব্যনক্তি। ব্যক্তির্হি শব্দোপলব্ধিঃ, নচ শ্রোত্রমন্তরেণ শব্দপ্রতিপত্তির্ভবিতুমর্হতি, নহি কণ্ঠাদিদেশে শ্রোত্রসম্ভবো নচ শ্রোত্রদেশে শব্দব্যক্তিরভিঘাতা-ঽসম্ভবাৎ। ন শ্রোত্রদেশে কণ্ঠাদ্যভিঘাতঃ শব্দব্যঞ্জকঃ সম্ভবতি। বায়ুসংযোগে ইতি চেৎ অথ মন্যসে, কণ্ঠাদিভিরভিহতো বায়ুর্বহির্নিঃসৃতো বাহ্যানি বায়্বন্তরাণি প্রতিবাধমানঃ, শ্রোত্রৈঃ সহ সংযুজ্যতে, স সংযোগঃ শব্দং ব্যনক্তীতি, তন্ন কেবলস্যাসামর্থ্যাৎ কণ্ঠাদিভিরভিহতো হি বায়ুর্বিভাগান্নিবৃত্তঃ, নচ তৎকৃতোঽতিশয়ো বায়োরস্তি, কথং কেবলো বায়ুঃ প্রতিনিয়তবর্ণ-ব্যঞ্জনসমর্থো ভবতি। কথঞ্চ বক্তৃভিঃ প্রেরিতো বায়ুর্বহির্নিঃসরতি, শ্রোত্রদেশং বা কথং গচ্ছতি, তে হি কণ্ঠাদ্যভিঘাতানুসারেণ বর্ণব্যক্তিমবলোক্য কণ্ঠাদীন্ প্রতি বায়ুং প্রেরয়ন্তি, ততো হি শব্দ উৎপন্নঃ সর্ব্বতো দিক্কান্ শব্দান্ আরভতে, তে চ নিয়তদেশানেব শব্দানারভন্তে তাবদেব, যাবৎশ্রোত্রদেশসমবায়ঃ। এবঞ্চ শব্দস্য ব্যক্তির্ভবতি, নচ শব্দানাং বিতত্যাবস্থিতি-রস্তীতি। নহি বিতত্যাবস্থিতানাং শব্দানাং প্রতিনিয়তদেশসম্বন্ধিতয়োপলম্ভঃ সম্ভবতি সামান্যবদিতি চেৎ, অথ মন্যসে সামান্যমনিয়তমপি নিয়তমেবোপলভ্যতে, এবং শব্দ ইতি। নৈতদেবমাধারনিয়মাভাবাৎ। নহি শব্দস্য নানাদেশাত্মান আধারাঃ সন্তি, নাপি তদুপালম্ভ—নিয়মেনোপলব্ধিঃ, তস্মাৎ স্বভাবত এব কুম্ভাদীনামিব প্রদেশনিয়মঃ। ননু প্রত্যভিজ্ঞয়া তদ্ভাবো গৃহ্যতে কথং প্রদেশনিয়মঃ। নৈবং ভিন্নেষ্বপি শরীরাদিষু প্রত্যভিজ্ঞোপলম্ভাৎ। ননু তত্র বিশেষঃ প্রত্যক্ষঃ, কথং প্রত্যভিজ্ঞা, কিমিহ বিশেষো ন প্রত্যক্ষো যেন প্রত্যভিজ্ঞা, তথাহি—উদাত্তানুদাত্তস্বরিৎস্বভাবতয়া ষড়্জাদিস্বভাবতয়া চ পরস্পরবিভক্তাত্মানো বর্ণাঃ শ্রূয়ন্তে। নচামী ধ্বনিধর্ম্মাণঃ, নহি বর্ণব্যতিরিক্তো ধ্বনিরস্তি, বর্ণা এব হি নানাস্বভাবতয়োপলভ্যন্তে। তদেবং

নিত্যানিত্যয়োরুভয়োরপি স্থায়ো দর্শিতো ন পুনর্বলাবলালোচনয়া তত্ত্বমবস্থাপিতম্। [ কিংতু ] কিন্তু এতেন বিচারণেনোভয়থাপি লক্ষণং প্রবর্ত্তত ইতি।

## পঞ্জী।

প্রণম্য সর্ব্বকর্ত্তারং সর্ব্বদং সর্ব্ববেদিনম্। সর্ব্বীয়ং সর্ব্বগং সর্ব্বং সর্ব্বদেবনমস্কৃতম্।
দুর্গসিংহোক্তকাতন্ত্রবৃত্তিদুর্গপদান্যহম্। বিবৃণোমি যথাপ্রজ্ঞমজ্ঞসংজ্ঞানহেতুনা॥ ১

তত্রাদৌ তাবদিষ্টদেবতানমস্কারপ্রতিপাদনার্থং শাস্ত্রস্য সম্বন্ধপ্রয়োজনাভিধানার্থঞ্চ বৃত্তিকারঃ শ্লোকমেকঞ্চকার—দেবদেবমিত্যাদি। নমু চ বিপ্রতিবিদ্ধমেতৎ, দুর্গসিংহঃ খল্বেষ বৃত্তিকরণে কৃতাভিনিবেশস্তৎকথমপ্রস্তুত এবেষ্টদেবতাস্তবে প্রবৃত্তঃ? নচৈতদ্বক্তব্যমভিমতদেবতানমস্কার-সমুদ্ভূতধর্ম্মান্নির্ব্বিঘ্নাভিপ্রেতসিদ্ধিরিতি কথং ব্যভিচারোপলব্ধেঃ, তথাহি—কাদম্বর্য্যাদৌ সকল-দেবতানমস্কারসম্ভবেঽপ্যভিপ্রেতস্যাসিদ্ধিরুপলভ্যতে, ক্বচিত্তু শিশুপালবধাদৌ নমস্কারমন্তরেণাপি সাধ্যস্য সিদ্ধিরুপলব্ধেতি। তথাচাপ্রস্তুতাভিধায়ী কণাদঃ কৈশ্চিদুপালব্ধঃ,—"ধর্ম্মং ব্যাখ্যাতু-কামস্য ষট্পদার্থোপবর্ণনম্। সাগরং গন্তুকামস্য হিমবদ্গমনোপমম্॥" ইতি। যদপ্যুক্তং—শাস্ত্রস্য সম্বন্ধপ্রয়োজনাভিধানার্থঞ্চেতি তদপ্যনুচিতং তস্যাপ্যপ্রস্তুতত্বাৎ। ন চৈতচ্ছক্যতে বচনশতেনাপি প্রতিপাদয়িতুমনধীতশাস্ত্রস্য, সমধিগতসকলশাস্ত্রার্থো হি সম্বন্ধং প্রয়োজনঞ্চ স্বয়মেব প্রতিপত্তুং ক্ষমত ইতি, তদেতৎ সর্ব্বমনুচিতম্ অভিমতবস্তু চিকীর্ষবো হি প্রেক্ষা-পূর্ব্বকারিণোঽভীষ্টদেবতানমস্কারপুরঃসরমেব কার্য্যং সমারভন্তে, তথাচ সতি শিষ্টসমাচারঃ পরিপালিতো ভবতি। নমস্কারপ্রসূতধর্ম্মদ্বারেণ চ সাধ্যস্য সিদ্ধিরবিঘ্নিতপ্রসরা সমর্থিতা চ ভবতি। যদপ্যুক্তং কাদম্বর্য্যাদৌ ব্যভিচারাদনুচিতমিতি, তত্রেদমভিধীয়তে, কিমনেন দৃষ্টান্তাব-ষ্টম্ভেনাচষ্টে ভবান্,—কিং—ধর্ম্ম এব নমস্কারসাধ্যো ন বিদ্যতে? উতস্বিৎ সন্নপি নোপকার-সমর্থঃ? যদি তাবৎ পূর্ব্বঃ পক্ষঃ, সোঽপ্যনুচিতঃ,—ধর্ম্মাভাবপক্ষস্য শাস্ত্রান্তরপ্রসিদ্ধৈঃ প্রমাণৈঃ প্রত্যাখ্যাতত্বাৎ। অথোত্তরোঽঙ্গীক্রিয়তে? সত্যমেতৎ ধর্ম্মস্য তাবদভিপ্রেতসিদ্ধৌ সামর্থ্যমন্যত্র প্রমাণেনোপলব্ধং যত্র চ নোপলভ্যতে তত্রাধর্ম্মস্যৈব প্রাচুর্য্যাৎ কার্য্যস্য সিদ্ধির্ন ভবতীত্যনুমীয়তে, তেন কাদম্বর্য্যাদেঃ কর্ত্তুরভিপ্রেতাসিদ্ধেরনুমিতধর্ম্মরাশিং ভূয়াংসং কথমিব নমস্কারমাত্রসাধ্যো ধর্ম্মঃ প্রতিবন্ধুং ক্ষমত ইতি, তস্যৈতদেব ফলং—যদুত কার্য্যস্য কিয়তী নিবৃত্তিরিতি। যদপীদমুচ্যতে—নমস্কারমন্তরেণাপি সাধ্যস্য সিদ্ধিরুপলব্ধেতি, তদপ্যনুচিতং—ন হি নমস্কারমাত্রসাধ্যামভিপ্রেতসিদ্ধিং মন্যামহে,—অপি তু ধর্ম্মসাধ্যাম্। ধর্ম্মশ্চানেক-সাধন-সাধ্যঃ—ক্বচিন্নমস্কারসাধ্যঃ ক্বচিৎ যাগাদিসাধ্যঃ,—যত্র চ নমস্কারো নাস্তি তত্রান্যসাধনসাধ্যো ভবিষ্যতি। কথঞ্চৈতদব্যজ্ঞাসীদ্ভবান্—যদুত শিশুপালবধাদৌ নমস্কারো নাস্তীতি? অশ্রূয়-মাণত্বাদিতি চেন্ন, তস্য মনঃকায়াভ্যামপি সম্ভবাৎ। যচ্চোক্তং—সম্বন্ধাদ্যভিধানমনবদ্যমপ্রস্তুত-ত্বাদিতি, তদেবানবদ্যং তস্যৈব প্রস্তুতত্বাৎ। শাস্ত্রং হি পরার্থং প্রণীয়তে, পরশ্চ শাস্ত্রে ক্বচিৎ কর্ম্মণি বা প্রবর্ত্তমানো বিদিতসম্বন্ধপ্রয়োজন এব প্রবর্ত্ততে, নতু ব্যসনিতয়া, তথাচোক্তং—"সর্ব্বস্যৈব হি শাস্ত্রস্য কর্ম্মণো বাপি কস্যচিৎ। যাবৎ প্রয়োজনং নোক্তং তাবত্তৎ কেন

গৃহ্যতাম্ ॥" ইতি। নচৈতন্ন শক্যতে বচনশতেনাপি প্রতিপাদয়িতুমনধীতশাস্ত্রস্য, বচনাদর্থাধিগতেঃ, বচনাদ্ধি প্রয়োজনাদিকমবধার্য্য প্রবর্ত্ততে, প্রবৃত্তস্য চ সাক্ষাৎপ্রতিপত্তির্ভবতি, তস্মাদাদৌ প্রবৃত্ত্যঙ্গত্বাৎ প্রয়োজনাদিকং বক্তব্যং, তদুক্তং—"সিদ্ধার্থং সিদ্ধসম্বন্ধং শ্রোতুং শ্রোতা প্রবর্ত্ততে। শাস্ত্রাদৌ তেন বক্তব্যঃ সম্বন্ধঃ সপ্রয়োজনঃ ॥" ইতি। নমু চ কায়-বাঙ্মনোব্যাপার-জন্মা নমস্কারস্ত্রিধা সম্ভবতি, পুনশ্চতুর্থো মানসিকস্য দ্বৈবিধ্যাৎ,—একঃ সঙ্কল্পবশাদনপান্তেতরব্যাপারস্যাপি পুরুষস্য তদেকাগ্রতালক্ষণঃ, অন্যশ্চ ব্যাবৃত্তসকলেন্দ্রিয়বৃত্তিঃ কেবলমনোব্যবলোক্যমানতত্ত্বৈকরূপঃ সমতালক্ষণঃ। তৎ কেনাভিপ্রায়েণ বাচনিকমেব নমস্কারমকার্ষীদ্বৃত্তিকার ইতি ন দেশ্যং, কায়মনোব্যাপারজন্মনোঽপি নমস্কারস্যাসত্ত্বপ্রতিপাদনে প্রমাণাভাবেনাবধারণস্যানুপপত্তেঃ। অথবা বাচনিকশাস্ত্রপ্রস্তাবাৎ নমস্কারোঽপি বাচনিক এব যুজ্যতে, কিমত্র নমস্কারান্তরপরিকল্পনয়েতি স্থিতম্। তত্র দীব্যন্তীতি দেবাঃ, 'অচ্ পচাদিভ্যশ্চে'ত্যচ্।—নচাত্র নাম্ন্যপধত্বাদ্বাধকস্য কপ্রত্যয়স্য প্রসঙ্গঃ—তত্রাজ্‌বিধৌ পচাদিগ্রহণং বাধকবাধনার্থমিতি বক্ষ্যতি। এবমপরোঽপি দেবশব্দো ব্যুৎপাদ্যঃ। প্রণম্যেতি—প্রপূর্ব্বান্নমে'রেককর্ত্তৃকয়ো'রিত্যাদিনা ক্তস্য ক্ত্বা-প্রত্যয়স্য 'সমাসে ভাবিনী'ত্যাদিনা যবাদেশঃ। আদাবিত্যাঙ্‌পূর্ব্বাদ্দদাতে'রুপসর্গে দঃ কি'রিতি ভাবে কিপ্রত্যয়ঃ। সর্ব্বজ্ঞমিতি—সর্ব্বং জানাতী'ত্যাতোঽনুপসর্গাৎ ক' ইতি কপ্রত্যয়ঃ। সর্ব্বদর্শিনমিতি—সর্ব্বং দ্রষ্টুং শীলমস্যেতি 'নাম্ন্যজাতৌ ণিনিস্তাচ্ছীল্য' ইতি ণিনিঃ। তত্রায়মর্থঃ—দীব্যন্তীতি দেবাঃ প্রতিনিয়তবিশ্বব্যাপারাস্তপোবিধানাদিনা লব্ধমাহাত্ম্যাঃ পুরন্দরাদয়ঃ, যঃ পুনরনিয়তবিশ্বব্যাপারঃ সদা সমুদিতমাহাত্ম্যঃ পুরন্দরাদীনপি নির্ম্মায় স্বধর্ম্মানুষ্ঠানবিধানেন প্রতিনিয়তেষু বিশ্বব্যাপারেষু নিযুঙ্‌ক্তে, স দেবানাং দেবো ভগবানীশ্বরঃ। সম্বন্ধলক্ষণা চেয়ং ষষ্ঠী সমস্যতে, স হি ভগবান্ তেষামারাধ্যতয়া সম্বন্ধীভবতি। ন তু নির্দ্ধারণে, তত্র ষষ্ঠীসমাসপ্রতিষেধাৎ। তমিত্থম্ভূতং দেবানামপি দেবং সর্ব্বজ্ঞং সর্ব্বদর্শিনং শাস্ত্রাদৌ প্রণম্য কাতন্ত্রস্য ব্যাখ্যানং প্রবক্ষ্যামীতি সম্বন্ধঃ। প্রণম্যেতি প্রশব্দেন প্রকর্ষার্থো দ্যোত্যতে, অন্যথা প্রিয়তমাদাবুপহাসপরোঽপি নমস্কারঃ সম্ভবতীতি। অথাত্র সর্ব্বজ্ঞং সর্ব্বদর্শিনমিতি দ্বয়োঃ পদয়োরুপাদানং কিমর্থং? নহ্যনয়োরর্থভেদমুপলভামহে—দৃশেরপি জ্ঞানবচনত্বাৎ। অথ সর্ব্বং দ্রষ্টুং শীলমস্যেতি তাচ্ছীল্যার্থো ভিদ্যতে ইতি চেন্নৈবং তাচ্ছীল্যং হি ফলনিরপেক্ষা প্রবৃত্তিঃ, সা চ সর্ব্বজ্ঞপদেনাপ্যর্থতঃ কথ্যতে, নহি সর্ব্বং জানন্ কিমপ্যভিলষতি ভগবান্, অপি তু শীলমিদমস্য ভগবতঃ। যদুত সর্ব্বং জানাতীতি নার্থো ভিদ্যতে, নৈতদেবং পদদ্বয়োপাদানদ্বারেণাবস্থাদ্বয়েঽপি তস্য ভগবতো নমস্কার ইতি দর্শয়তি। তথাহ্যর্ব্বাচীনং পদমধ্যাসীনঃ খল্বসৌ ভগবানধিষ্ঠিতকরণগ্রামঃ করণাধীনজ্ঞানঃ প্রত্যক্ষাদিভিরেব প্রমাণৈঃ সর্ব্বং জানাতীতি ন তদা তাচ্ছীল্যং,—প্রত্যক্ষাদিপ্রমাণায়ত্তপ্রকাশকত্বাত্তস্যেতি। যদ্যেবং, কথমস্মদাদিভ্যো বিশিষ্যতে ভগবানিতি? চেন্নৈবম্ অব্যাহতপ্রমাণত্বাদ্ভগবতঃ।—নহি তস্য প্রত্যক্ষাদীনি প্রমাণানি ক্বচিদপি ব্যাহন্যন্তে। যদা পুনরপগতসকলকরণবৃত্তিরপরাধীনজ্যোতিঃ করতলকলিতকুবলয়ফলবদখিলমিদমনবরতমবলোকয়তি, তদা তাচ্ছীল্যাৎ সর্ব্বদর্শী ভবতি। কাতন্ত্রস্যেতি তত্রি কুটুম্বধারণে চুরাদাবিনন্তঃ। তন্ত্র্যন্তে

বুৎপাদ্যন্তে শব্দা অনেনেতি 'স্বরবৃদৃগমিগ্রহামলি'তি করণেঽল্প্রত্যয়ঃ। স চায়মনেকার্থত্বা-দ্ধাতূনাং ব্যুৎপাদনেঽপি বর্ত্ততে,তেন তন্ত্রমিহ সূত্রমুচ্যতে। ঈষত্তন্ত্রং কাতন্ত্রং কুশব্দস্য তন্ত্রশব্দে পরে 'কা ত্বীষদর্থেঽক্ষ' ইতি ঈষদর্থে কাদেশঃ। প্রবক্ষ্যামীতি প্রপূর্ব্বাৎ বচেরুত্তমপুরুষস্যৈকবচনং স্যামি, পচিবচীত্যাদিনাঽনিট্, চবর্গস্য কিরসবর্ণ ইতি। ব্যাখ্যানমিতি—বিশেষেণাখ্যায়তেঽনে-নেতি করণে যুট্। ব্যাখ্যানং বৃত্তিগ্রন্থ ইতি, তেন হি সূত্রং ব্যাখ্যায়তে। নব্বীষত্তন্ত্রং জয়দেবাদি-প্রোক্তমপ্যস্তি ইত্যাহ—শার্ব্ববর্ম্মিকমিতি। শর্ব্ববর্ম্মাচার্য্যেণ যৎ কৃতং, তৎ শার্ব্ববর্ম্মিকমিতি ক্রীতাদিত্বাদিকণ্। নমু যদি ব্যাখ্যানং বৃত্তিগ্রন্থস্তৎকথং শার্ব্ববর্ম্মিকমিতি ইদানীং দুর্গসিংহেন ক্রিয়মাণত্বাৎ? সত্যমেতৎ কিন্তু শর্ব্ববর্ম্মকৃতসূত্রসম্বন্ধাদ্ব্যাখ্যানমপি শার্ব্ববর্ম্মিকমিত্যুচ্যতে। তথাহি—কাতন্ত্রশব্দেন বৃত্ত্যাদিকমপি তৎসম্বন্ধাল্লোকো ব্যপদিশতীতি—অতএব কাতন্ত্রসূত্রমিতি ষষ্ঠীসমাসোঽপি সিদ্ধ ইতি। এতেন শ্লোকার্দ্ধেনাভিধানাভিধেয়লক্ষণঃ সম্বন্ধোঽভিহিতঃ ইতি দর্শিতম্। তথাহি—কাতন্ত্রমভিধানম্, অভিধেয়ঃ শব্দ ইত্যভিধানাভিধেয়লক্ষণঃ সম্বন্ধঃ। প্রয়োজনঞ্চ শব্দব্যুৎপত্তিরেব। বৃত্তিকাতন্ত্রয়োরপি ব্যাখ্যানব্যাখ্যেয়লক্ষণঃ সম্বন্ধ ইতি। অতএব ব্যাখ্যানশব্দঃ করণসাধনো ন তু ভাবসাধন ইতি। প্রয়োজনঞ্চ কাতন্ত্রার্থবিনিশ্চয়ঃ। পরমার্থতস্তু শব্দব্যুৎপত্তিরেব প্রয়োজনং যস্মাৎ কাতন্ত্রার্থবিনিশ্চয়েনাপি শব্দা এব ব্যুৎপাদ্যন্ত ইতি স্থিতম্।

## কবিরাজঃ।

নত্বা শিবং কৃতিকৃতাপ্তনিবন্ধসিন্ধুমুন্মথ্য সূক্তিময়চারুপয়ঃপ্রবন্ধম্।
জ্ঞাত্বা গুরোর্বিবুধবৃন্দবিনোদনায় কামং তনোতি বিকলঙ্ককলাপচন্দ্রম্॥
শ্রীমত্ত্রিলোচনকৃতাখিলপঞ্জিকায়াং দোষান্ধকারনিকরং প্রতিপক্ষদত্তম্।
নিঃসার্য্য সৎপথগতেরপি দর্শকোঽয়ং কামং ভবিষ্যতি মদীয়কলাপচন্দ্রঃ॥
শ্রীবিদ্যাভূষণাচার্য্যসূষেণেন বিনির্ম্মিতঃ।
আস্তাং কলাপচন্দ্রোঽয়ং কালাপানাং মনোমুদে॥

[ সূচীকটাহন্যায়েন পূর্ব্বং সন্ধির্নিগদ্যতে। ততশ্চতুষ্টয়ঃ পশ্চাদাখ্যাতমিতি সঙ্গতিঃ॥ যদ্বা—সন্ধ্যাদিক্রমমাদায় যৎকলাপং বিনির্ম্মিতম্। মোদকং দেহি দেবেতি বচনং তন্নিদর্শনম্॥ ]

গ্রন্থারম্ভে বিশিষ্টশিষ্টাচার-পরিপ্রাপ্ততয়া কৃতমিষ্টদেবতানমস্কারং শিষ্যান্ শিক্ষয়িতুমাদৌ নিবধ্নাতি—প্রণম্যেতি, তথাচ "সর্ব্বত্রেপ্সিতকার্য্যেষু নতিরাদৌ প্রশস্যত" ইতি। অয়মর্থঃ,—সর্ব্বং মহাদেবং গ্রন্থাদৌ প্রণম্য দুর্গসিংহোক্তায়াঃ কাতন্ত্রবৃত্তের্দুর্গপদান্যহং বিবৃণোমি, বিবৃণোমীতি ভবিষ্যৎসামীপ্যে বর্ত্তমানা—বিবরিষ্যামীত্যর্থঃ। আত্মনো দুর্জ্জনতাং প্রতিপাদয়ন্নাহ—যথা-প্রজ্ঞমিতি। যদ্বা ভবতো দুর্গপদবিবরণে কা শক্তিরিত্যাহ—যথাপ্রজ্ঞমিতি। প্রজ্ঞা বুদ্ধিস্তস্যা অনতিক্রমেণেত্যব্যয়ীভাবে "বা তৃতীয়াসপ্তম্যোঃ" ইতি টাস্থানে অম্ভাবঃ, বিবরণক্রিয়াবিশেষণ-মিতি কশ্চিৎ। নমু"প্রয়োজনমনুদ্দিশ্য ন মন্দোঽপি প্রবর্ত্ততে"ইতি তৎ দুর্গপদবিবরণং। কিমর্থমিত্যাহ—অজ্ঞেত্যাদি। অজ্ঞানাং সম্যগ্জ্ঞানং তদেব হেতুঃ কারণং তেনেত্যর্থঃ। অথ কথমসৌ নমস্ক্রিয়ত ইত্যাহ—সর্ব্বকর্ত্তারমিতি। নমু সর্ব্বকর্ত্তেতি কথং ষষ্ঠীসমাসঃ 'তৃচা চে'ত্যনেন শ্রীপতিনা নিষিদ্ধত্বাৎ, তথাচ গ্রামস্য গন্তা কটস্য কর্ত্তেতি ন

সমাসঃ নচ তৃন্প্রত্যয়ে সতি "ন নিষ্ঠাদিষু" ইত্যনেন ষষ্ঠ্যাং প্রতিষিদ্ধায়াং দ্বিতীয়াতৎপুরুষেণ সিধ্যতীতি বাচ্যং দ্বিতীয়াতৎপুরুষস্য নিয়তবিষয়ত্বাৎ, যথা—"দ্বিতীয়াশ্রিতাতীতপতিতগতাত্যস্তপ্রাপ্তাপন্নৈ"রিতি। নাপি সপ্তমীসমাসেন ভবিতব্যমিতি বাচ্যং, ষষ্ঠীসমাসনিষেধস্য ব্যর্থত্বাৎ? সত্যং "তৃচা চে"ত্যনেন কর্ম্মণি ষষ্ঠ্যা এব সমাসো নিষিধ্যতে, নাত্র কর্ম্মণি ষষ্ঠী, কিন্ত্বত্র কার্য্যকারণসম্বন্ধে ষষ্ঠীতি তস্যাঃ সমাসে কো বিরোধ ইতি। তথাচ শ্রীপতিঃ—ভীষ্মঃ কুরূণাং ভয়শোকহর্ত্তা—"ইতি শৈষিক্যাঃ ষষ্ঠ্যাঃ সমাসঃ। যদ্বা "জনিকর্ত্তুঃ প্রকৃতিঃ" ইত্যাদিদর্শনাৎ 'তৃচা চে'ত্যস্য ভাষাভিন্নবিষয়ত্বং বোধ্যং, শ্রীপতিনাপি তস্মিন্ সূত্রে ইদমেবোক্তমিতি সংক্ষেপঃ। নমু কথং সর্ব্বকর্ত্তৃত্বং ঘটতে, যাবতা বর্ত্তমানঘটাদিষু কুলালাদেঃ কর্ত্তৃত্বং দৃশ্যতে? সত্যং কুলালাদের্যৎ কর্ত্তৃত্বং দৃশ্যতে, তত্রাপি তচ্ছক্তিরেব সাধিকা, অতএব তস্য ভগবতঃ কুলালাদিব্যপদেশঃ শ্রূয়তে, তথাচ—"নমোহস্তু কর্ত্তৃভ্যো রথকারেভ্যশ্চ বো নমঃ। নমোহস্তু কুলালেভ্যঃ কর্ম্মকারেভ্যশ্চ বো নমঃ" ইতি তস্মাস্মদীয়গ্রন্থকরণে তচ্ছক্তিরেব সাধিকেতি ভগবান্ নমস্য ইতি তাৎপর্য্যম্। নমু তথাপি দিগাদীনাং নিত্যত্বাৎ কথং তস্য সর্ব্বকর্ত্তৃত্বং? সত্যং ভগবতঃ সূর্য্যাদিরূপেণ দিগাদিপ্রকাশকত্বাৎ তৎকর্ত্তৃত্বমবিরুদ্ধং। যদ্বা সর্ব্বপদেনাত্র কার্য্যত্বেনাভিমতবস্ত্বেবোচ্যতে, যথা —"সর্ব্বশুক্লা সরস্বতী", অত্র কেশাদিভিন্নস্য শুক্লত্বমবগম্যত ইতি। যদ্বা "পদ্ভ্যাং ভূমির্দ্দিশঃ শ্রোত্রাৎ দোর্ভ্যামাসীদন্তরীক্ষম্" ইতি শ্রুতেঃ। নমু তথাপি কথমসৌ নমস্ক্রিয়ত ইত্যাহ—সর্ব্বদমিতি—গ্রন্থসমাপ্ত্যর্থং বিমলাং বুদ্ধিং দাস্যতীতি ভাবঃ। নমু যদি সর্ব্বদো ভগবাংস্তদা কুবুদ্ধিরপি ন কথং দীয়ত ইত্যাহ—সর্ব্বীয়মিতি—হিতার্থে ঈয়ঃ। নমু যদি সর্ব্বীয়স্তদা কথমসুরাস্তাড্যন্তে তেন, কথং বা কেচিদ্দোলারূঢ়াঃ কেচিদ্বাহকা ইতি? সত্যং তাড়নাদিদুঃখদ্বারেণ তেষাম্ ( অসুরাণাং ) পাপানি নাশয়ন্ তেষামপি হিতায়ৈব ভবতি। নমু গ্রন্থকরণে প্রবৃত্তেন ভবতা সঃ নমস্ক্রিয়তে ইতি কথন্তেন দেবেন জ্ঞাতব্যং, যেন শক্তিং দাস্যতীত্যাহ—সর্ব্ববেদিনমিতি। নমু তথাপি ভগবতঃ কৈলাসবাসিত্বাৎ কথং দাস্যতীত্যাহ—সর্ব্বগমিতি। প্রলয় কালে তু যঃ সর্ব্বান্ হন্তি স শর্ব্ব উচ্যতে। নম্বন্যেঽপি দেবা বরদাঃ সন্তি তান্ বিহায় কথমসাবেব নমস্ক্রিয়ত ইত্যাহ—সর্ব্বদেবনমস্কৃতমিতি। দুর্গে বিষমে পদে, সিংহ ইব সিংহঃ, কাতন্ত্রস্য কৌমারসূত্রস্য বৃত্তিঃ কাতন্ত্রবৃত্তিঃ। দন্ত্যাদিসর্ব্বশব্দেনাপি মহাদেব উচ্যতে—"সর্ব্বঃ শর্ব্বশ্চ শঙ্করঃ" ইতি কোষদর্শনাৎ, শৃ সৃ হিংসায়ামিতি গণপাঠদর্শনাচ্চ, অতএব বাসবদত্তায়াং শ্লেষঃ—"গৌরী সর্ব্বান্তঃপুরচারিণী" ত্যপি সংগচ্ছতে, সৃণাতের্ব্ব ইত্যুণাদিসূত্রে দন্ত্যাদিস্তালব্যাদিশ্চ পাঠঃ। অজ্ঞসংজ্ঞানহেতুনেতি—নমু কথং হেতুনেতি তৃতীয়া, 'ষষ্ঠী হেতুপ্রয়োগ" ইতি ষষ্ঠ্যেব প্রাপ্নোতি, নৈবং 'ষষ্ঠী হেতুপ্রয়োগ' ইত্যনেন হেতুশব্দস্য প্রয়োগে হেত্বর্থে বর্ত্তমানাল্লিঙ্গাৎ হেতুশব্দভিন্নাৎ ষষ্ঠী বিধীয়তে, নতু হেতুশব্দাৎ; যত্তু অন্নস্য হেতোর্বসতীত্যত্র হেতুশব্দাৎ ষষ্ঠী দৃশ্যতে, তত্তু অন্নশব্দস্য সামানাধিকরণ্যাদিতি—[ অভেদসম্বন্ধেন নামার্থয়োরন্বয়বোধং প্রতি নাম্নোঃ সমানবিভক্তিকত্বস্য তন্ত্রত্বাদিতি ভাবঃ। ] অতো 'হেত্বর্থে' তৃতীয়েতি সম্প্রদায়ঃ। তন্ন 'ষষ্ঠী হেতুপ্রয়োগ' ইত্যত্র হেত্বর্থে দ্যোত্যে হেত্বর্থসমানাধিকরণা ষষ্ঠী ভবন্তী অর্থাদ্ধেতুশব্দাদপীতি টীকায়ামুক্তত্বাৎ, তস্মাদযুক্তমিদং কর্ত্তৃকর্ম্মণোঃ কৃতি নিত্যমিত্যত্র নিত্যগ্রহণেন তস্মিন্ প্রকরণে

বিকল্পো লভ্যতে, তথাচ তত্রোক্তম্—"উত্তরত্র নিত্যগ্রহণাদনিত্যমপি প্রকরণেঽস্মিন্নিতি" তেন ষষ্ঠীবিকল্পপক্ষে হেত্বর্থে তৃতীয়া প্রবর্ত্ততে, তথাচ পুরুষেণ সম্বন্ধাদ্ধেতোরিতি নদাদিসূত্রে টীকাপ্রয়োগঃ, স্যত্র শ্চরণাদ্ধেতোরিতি বৃত্তিঃ। উমাপতিস্তু যোগ্যতায়াঃ সাধকতম্যবিবক্ষয়া করণে তৃতীয়ামাহ। তথাহি—"অত্রাজ্ঞসংজ্ঞানকহেতুনেতি কৃতা তৃতীয়া করণে, ন হেতৌ। ন যোগ্যতাসাধকতম্যমত্র বিবক্ষিতং সত্যপি তত্র ষষ্ঠী॥" নমু করণত্বং কথং সংগচ্ছতে, করণং হি সাধকতমং ভবতি, তস্য চ নিয়তপূর্ব্ববর্ত্তিত্বমেব, অত্র তু অজ্ঞসংজ্ঞানস্যোৎপৎস্যমানত্বাৎ নিয়তপূর্ব্ববর্ত্তিত্বং নাস্তি? সত্যং ভাবিন্যাং বুদ্ধৌ করণত্ববিবক্ষেতি। যদ্বা অজ্ঞসংজ্ঞানহেতোঃ পঞ্জীগ্রন্থস্য নিয়তপূর্ব্ববর্ত্তিত্বাৎ জ্ঞানস্যাপি পূর্ব্ববর্ত্তিত্বমুপচর্য্যতে। অথবা অত্রাজ্ঞসংজ্ঞানপদেন লক্ষ্যং তজ্জ্ঞানমেবেতি বয়ং প্রতীমঃ। হেতুত্বমস্যেতি যথা বিবাহজ্ঞানং নিমিত্তং কিল বৃদ্ধিকার্য্যে। বস্তুতস্তু যথাপ্রজ্ঞমিত্যস্যৈব বিশেষণং, তথাহি যথাপ্রজ্ঞং কীদৃশেন অজ্ঞসংজ্ঞানহেতুনা, অজ্ঞানাং সম্যগ্‌জ্ঞানং তদেব হেতুঃ কারণং যস্য তেন তথা। প্রয়োজনাভিধানার্থমিতি—যদ্যপীহ সাক্ষাৎ প্রয়োজনং নোক্তং, তথাপি কাতন্ত্রপদব্যুৎপত্ত্যনুসারেণ শব্দব্যুৎপত্তিরূপপ্রয়োজনলাভঃ। নমু শ্লোকঞ্চকারেত্যুক্তে একমিতি গম্যতে কিমেকগ্রহণেন? সত্যম্ ইষ্টদেবতানমস্কারপ্রতিপাদনার্থং সম্বন্ধপ্রয়োজনাভিধানার্থঞ্চ, শ্লোকঞ্চকারেত্যুক্তে শ্লোকদ্বয়মপি সম্ভাব্যতে তন্নিরাসার্থমেকগ্রহণং। যদ্বা নমস্কারসম্বন্ধপ্রয়োজনানাং ত্রয়াণামেকেনৈব শ্লোকেন নির্ব্বাহঃ কৃত ইতি প্রৌঢ়িপ্রতিপাদনার্থমেকগ্রহণমিতি। নমু বররুচেঃ শ্লোকোঽয়ং তৎ কথং চকারেত্যুক্তং? সত্যং কৃধাতুরিহার্পণার্থঃ, যথা ভিত্তৌ চি[ত্র]ত্তঞ্চকার। নমু তথাপি দুর্গস্যাশক্তিঃ প্রতীয়তে, যতোঽন্যদীয়শ্লোকো লিখ্যত ইতি, নৈবমন্যত্র গ্রন্থান্তরে অস্য শ্লোকস্য ফলসিদ্ধৌ সামর্থ্যদর্শনাদত্রাপি স এবার্পিত ইতি ন শক্তিবিরহঃ। বস্তুতস্তু শব্দানামনিত্যত্বপক্ষে বররুচিবাক্যাদন্যদেবেদং দুর্গসিংহজনিতং বাক্যং, কিন্তু সমানবর্ণোচ্চারণে ন দোষ ইতি। নহি সমানবর্ণকরণে কৃধাতোঃ শক্তির্নাস্তি। নিত্যত্বপক্ষেঽপি আনুপূর্ব্বী-বিশেষবিশিষ্টতয়া চকারেতি ন ব্যাহন্যতে, যথা স্মৃতি-বেদয়োরনাদিত্বেঽপি স্মৃতিকারাঃ বেদকারা ইতি শিষ্টপ্রয়োগঃ। কৃ বিক্ষেপ ইত্যস্য প্রয়োগ ইতি কশ্চিৎ, তন্ন টীকায়াং কৃতবানিত্যুক্তি-বিরোধাৎ, কৃ বিক্ষেপ ইত্যস্য কৃবন্তো কীর্ণবানিতি বক্তুং যুজ্যতে। দেবদেবমিত্যাদীতি, নমু শ্লোকশব্দস্য পুংলিঙ্গত্বাৎ তদ্বিশেষণস্যাপি পুংস্ত্বং যুক্তং, তৎ কথং দেবদেবমিত্যাদিনপুংসকনির্দ্দেশঃ? সত্যং নপুংসকলিঙ্গোঽপি শ্লোকশব্দো দৃশ্যতে যথা—"শ্লোকান্যমূনি দশ পর্ব্বতরাজপুত্র্যা" ইতি। অপর আহ—গ্রামো দগ্ধঃ, পটো দগ্ধ ইতিবৎ শ্লোকার্দ্ধে শ্লোকশব্দো বর্ত্ততে, এবঞ্চৌপচারিকাঃ শব্দাঃ স্বলিঙ্গং পরিত্যজন্তীতি। অন্যে তু সামান্যোপক্রমমিত্যাহুঃ। কেচিত্তু গম্যমানেনেতিশব্দেনোক্তার্থত্বাদ্বিভক্তিরেব ন বিহিতা যথা কাল ইতি, তৎকথমত্র লিঙ্গবিচারঃ। নমুচেত্যাদি—অথ নমুচশব্দ বিপ্রতিষিদ্ধশব্দয়োরেকার্থত্বাৎ যুগপৎ কথমুভয়শব্দপ্রয়োগঃ, তথাচ—"নমুচ স্যাদ্‌বিরোধোক্তৌ" বিতি কোষঃ? সত্যং নমুচ-শব্দোঽয়ং বিরোধসূচকো নতু বাচকঃ। বাচকত্বে বিপ্রতিষিদ্ধং কর্ম্ম কৃতমিত্যর্থে, নমুচ কর্ম্মকৃতমিত্য[প]পিপ্রয়োগঃ স্যাৎ। যদ্বো "নমুচ প্রশ্নহৃদ্যয়ো" রিতি বিশ্বপ্রকাশদর্শনাৎ নমুচশব্দঃ প্রশ্নসূচক ইতি। যদ্বা চকারো-

